# সূচিপত্র

৩১শে ডিসেম্বর, ২০২৩ ..... 5
৩০শে ডিসেম্বর, ২০২৩..... 7
২৯শে ডিসেম্বর, ২০২৩ ..... 12
২৮শে ডিসেম্বর, ২০২৩..... 14
২৭শে ডিসেম্বর, ২০২৩ ..... 17
২৬শে ডিসেম্বর, ২০২৩..... 20
২৫শে ডিসেম্বর, ২০২৩..... 24
২৪শে ডিসেম্বর, ২০২৩ ..... 27
২৩শে ডিসেম্বর, ২০২৩..... 30
২২শে ডিসেম্বর, ২০২৩ ..... 33
২১শে ডিসেম্বর, ২০২৩ ..... 37
২০শে ডিসেম্বর, ২০২৩..... 40
১৯শে ডিসেম্বর, ২০২৩ ..... 43
১৮ই ডিসেম্বর, ২০২৩..... 45
১৭ই ডিসেম্বর, ২০২৩..... 47
১৬ই ডিসেম্বর, ২০২৩..... 49
১৫ই ডিসেম্বর, ২০২৩..... 50
১৪ই ডিসেম্বর, ২০২৩ ..... 51
১৩ই ডিসেম্বর, ২০২৩..... 53
১২ই ডিসেম্বর, ২০২৩..... 57
১১ই ডিসেম্বর, ২০২৩ ..... 60
১০ই ডিসেম্বর, ২০২৩..... 66
০৯ই ডিসেম্বর, ২০২৩ ..... 71
০৮ই ডিসেম্বর, ২০২৩ ..... 73
০৭ই ডিসেম্বর, ২০২৩ ..... 75
০৬ই ডিসেম্বর, ২০২৩ ..... 80
০৫ই ডিসেম্বর, ২০২৩ ..... 83

## ৩১শে ডিসেম্বর, ২০২৩

### আল-কাস্‌সাম ব্রিগেডের অভিযান|| মুজাহিদদের আক্রমণে জায়নিস্ট দখলদারদের সামরিক যান ও আস্তানা ধ্বংস

https://alfirdaws.org/2023/12/31/65905/

---

### ফিলিস্তিনের জিহাদ || আপডেট – ৩০শে ডিসেম্বর, ২০২৩

• ইউএনআরডব্লিউএ বলেছে, গাজার ৪০% ফিলিস্তিনি দুর্ভিক্ষের ঝুঁকিতে রয়েছেন।

• গাজায় বোমা হামলার পাশাপাশি দখলদার ইসরায়েল সিরিয়ার আলেপ্পো এবং দক্ষিণ লেবাননেও বিমান হামলা করেছে।

• সন্ত্রাসী নেতানিয়াহু বলেছে, গাজা-মিশর সীমান্ত ইসরায়েলের নিয়ন্ত্রণে থাকা উচিত!

• সরকারি মিডিয়া অফিস জানিয়েছে, জায়োনিস্টদের বোমা হামলায় গাজার ৭০% বাড়িঘর ধ্বংস হয়ে গেছে।

• জাতিসংঘের মানবিক কার্যক্রম সংস্থা জানিয়েছে, গত কিছুদিনে ১ লাখ ফিলিস্তিনি গাজার সর্ব দক্ষিণের রাফাহ এলাকায় স্থানান্তরিত হয়েছেন।

• যুক্তরাষ্ট্র এক মাসে দ্বিতীয়বারের ‘জরুরি’ অস্ত্র বিক্রি করায় যুক্তরাষ্ট্রকে ধন্যবাদ দিয়েছে সন্ত্রাসী নেতানিয়াহু।

• ইসরায়েলের বর্বরোচিত হামলায় গাজায় এখন পর্যন্ত নিহত অন্তত ২১,৬৭২ জন ফিলিস্তিনি।

• ৩০শে ডিসেম্বর দখলদার জায়োনিস্ট বাহিনীর বিরুদ্ধে ফিলিস্তিনি প্রতিরোধ যোদ্ধাদের আক্রমণের সংক্ষিপ্ত বিবরণ:

**আল-কাসসাম ব্রিগেড:**

• বিভিন্ন জায়গায় যুদ্ধে দখলদার বাহিনীর ১৫টি মারকাভা ট্যাংক ও ২টি এপিসি আংশিকভাবে ধ্বংস করেছেন।
• আল-বুরেইজ ক্যাম্পে ইয়াসিন-১০৫ গোলা দিয়ে জায়োনিস্ট সৈন্যভর্তি একটি এপিসি ধ্বংস করেছেন।
• আল-বুরেইজ ক্যাম্পের উত্তরে একটি মারকাভা ট্যাংকে টার্গেট করে ‘শোওয়াজ’ নামে একটি বিস্ফোরক ডিভাইস বিস্ফোরিত করেছেন।

• গাজা শহরের শেখ রেদওয়ান এলাকায় দখলদার বাহিনীর সাথে যুদ্ধে লিপ্ত হয়েছেন। এতে ২০ এর অধিক জায়োনিস্ট সৈন্য নিহত ও আহত হয়েছে।

- খান ইউনিসে ইসরায়েলি সামরিক যান ও সৈন্যদের উপর মর্টার হামলা চালিয়েছেন।
- খান ইউনিসে একটি সুরক্ষিত ভবনে অবস্থান নেওয়া দখলদার সৈন্যদের উপর বিস্ফোরক ডিভাইস বিস্ফোরিত করা হয়েছে।

- শেখ আজলিন এলাকায় টিবিজি দিয়ে একটি ভবনে থাকা দখলদার বাহিনীর উপর হামলা চালানো হয়েছে।
- শেখ আজলিনে উচ্চ ক্ষমতাসম্পন্ন এম৯৯ স্নাইপার রাইফেল দিয়ে এক জায়োনিস্ট সৈন্যকে টার্গেট করা হয়েছে।
- রাফাহ এর পূর্বে দখলদার বাহিনীর সৈন্য ও সামরিক যানের উপর উচ্চ ক্ষমতাসম্পন্ন মর্টার হামলা চালানো হয়েছে।
- শেখ আজলিন এলাকায় দখলদার বাহিনীর দুটি সামরিক জিপকে বিস্ফোরক ডিভাইস দিয়ে টার্গেট করা হয়েছে এবং দখলদার সৈন্যদের সাথে মেশিনগান ব্যবহার করা যুদ্ধ করা হয়েছে। এতে শত্রুসেনারা হতাহতের শিকার হয়েছে।
- মর্টার দিয়ে খোজাআর পূর্বাঞ্চলে দখলদার সামরিক কেন্দ্রে হামলা চালানো হয়েছে।
- আল-তুফফাহ ও আল-দারাজ এলাকায় একটি ভবনে অবস্থান নেওয়া দখলদার বাহিনীর উপর অতর্কিত হামলা চালানো হয়েছে।

### আল-কুদস ব্রিগেড:

- আল-তুফফাহ ও আল-দারাজ এলাকায় ২টি মারকাভা ট্যাংক ও ১টি এপিসি ধ্বংস করেছেন।
- খান ইউনিসের বনী সুহাইলা এলাকায় দখলদার বাহিনীর উপর ৬০মিমি মর্টার দিয়ে হামলা চালিয়েছেন।
- আল-বুরেইজ শরণার্থী শিবিরে বিস্ফোরক ডিভাইস দিয়ে একটি সামরিক যান সম্পূর্ণভাবে ধ্বংস করে দিয়েছেন।
- খান ইউনিসের স্ট্রিট ৫ এর আশপাশে, আবসান এলাকায়, রাফাহ এবং দেইর আল-বালাহতে দখলদার বাহিনীর অবস্থানে ৬০ মিমি মর্টার দিয়ে হামলা চালিয়েছেন।

### আবু আলী মুস্তফা ব্রিগেড:

- খান ইউনিসের কেন্দ্রে আরপিজি দিয়ে দখলদার বাহিনীর সামরিক যানে হামলা চালিয়েছেন।
- আল-বুরেইজ ক্যাম্পের পূর্বে তানদেম রকেট দিয়ে একটি এপিসির উপর আক্রমণ করেছেন।

### শহীদ উমার আল-কাসেম বাহিনী:

- খান ইউনিসের কেন্দ্রে দখলদার বাহিনীর সাথে যুদ্ধে লিপ্ত হয়েছেন। এতে শত্রুসেনারা নিহত ও আহত হয়েছে।
- খুজাআতে দখলদার বাহিনীর সামরিক যানে কয়েকটি মর্টার দিয়ে সরাসরি আঘাত হেনেছেন।

### নাসের সালাহ আল-দ্বীন বিগ্রেড:

- খান ইউনিসে দখলদার বাহিনীর একটি মারকাভা ট্যাংকে তানদেম রকেট দিয়ে সরাসরি আঘাত হেনেছেন।

### আল-আকসা শহীদি ব্রিগেড:

- খান ইউনিস ও আল-তুফফাহ এলাকায় শত্রুদের একটি ডি৯-বুলডোজার এবং একটি মারকাভা ট্যাংকে তানদেম ও আরপিজি ব্যবহার করে হামলা চালিয়েছেন।

- খুজাআর পূর্বে দখলদার সৈন্যদের উপর ১২০মিমি ক্যালিবার মর্টার নিক্ষেপ করেছেন।

---

## ৩০শে ডিসেম্বর, ২০২৩

### গাজায় নিহতের সংখ্যা ২১ হাজার ছাড়াল

ফিলিস্তিনের গাজা উপত্যকায় ইসরায়েলের নির্বিচার হামলায় নিহত ফিলিস্তিনির সংখ্যা ২১ হাজার ছাড়িয়েছে। আহতের সংখ্যা ৫৫ হাজারের বেশি। ধ্বংসস্তূপের নিচে চাপা পরে এবং অন্যান্য উপায়ে এখনো নিখোঁজ রয়েছে আরও ৮ হাজার ফিলিস্তিনি।

গত ২৭ ডিসেম্বর বুধবার ছিল গাজায় ইসরায়েলি আগ্রাসনের ৮২তম দিন। এদিন গাজার স্বাস্থ্য মন্ত্রণালয় হতাহতের নতুন তথ্য প্রকাশ করেছেন। তথ্য মতে, গত ৭ অক্টোবর থেকে ইসরায়েলের হামলায় গাজায় নিহতের সংখ্যা বেড়ে প্রায় ২১ হাজার ১১০ জনে দাঁড়িয়েছে। আহত হয়েছেন প্রায় ৫৫ হাজার ২৪৩ জন। আল-জাজিরার এক প্রতিবেদনে এই তথ্য জানিয়েছেন।

নিহতদের মধ্যে বেশিরভাগই নারী ও শিশু। সূত্রমতে, এখন পর্যন্ত নিহত শিশুর সংখ্যা প্রায় ৮ হাজার ৮০০। আর নিহত নারীর সংখ্যা প্রায় ৬ হাজার ৩০০ জন। এছাড়া নিহতদের মধ্যে প্রায় ৩ হাজার ১১১ জন চিকিৎসক ও চিকিৎসাকর্মী। প্রায় ৪০ জন নিরাপত্তা রক্ষী এবং শতাধিক সাংবাদিক। নির্বিচার হামলায় গাজায় ৩৫২টি শিক্ষাপ্রতিষ্ঠান ক্ষতিগ্রস্ত হয়েছে। ১১৫টি মসজিদ ও তিনটি গির্জা ধ্বংস হয়েছে। ২৩টি হাসপাতাল ও ৫৩টি মেডিকেল সেন্টার অকেজো হয়ে গেছে।

অন্যদিকে ইসরায়েলি হামলায় সবশেষ ২৪ ঘণ্টায় প্রায় ১৯৫ জন নিহত হওয়ার তথ্য জানা গেছে, সেসময় আহত হয়েছেন প্রায় ৩২৫ জন। গাজায় মুসলিমদের ওপর এমন গণহত্যা সারা পৃথিবীর সম্মুখেই চলছে। সন্ত্রাসী ইসরায়েল হামলা বৃদ্ধি করার ঘোষণা দিয়ে চলেছে।

তথ্যসূত্র:

1. Israel-Hamas war updates: Death toll nears 21,000 in Gaza - http://tinyurl.com/yjsbm52d

2. Israel-Gaza war in maps and charts: Live tracker - http://tinyurl.com/mr2mpd75

## সামরিক ঘাঁটি ও এলাকার নিয়ন্ত্রণ নিল আশ-শাবাব: একদিনে হতাহত অন্তত ৩৮ শত্রুসেনা

সোমালিয়ার আরও একটি এলাকা ও সামরিক ঘাঁটির নিয়ন্ত্রণ নিয়েছে বৈশ্বিক ইসলামি প্রতিরোধ বাহিনী আল-কায়েদার পূর্ব আফ্রিকান শাখা খ্যাত আশ-শাবাব। ঐ এলাকায় হারাকাতুশ শাবাবের অভিযানে পশ্চিমা মদদপুষ্ট সোমালি বাহিনীর ২৫ শত্রু সেনা হতাহত হয়েছে বলে জানা গেছে।

শাহাদাহ এজেন্সির তথ্যমতে, গত ২৮ ডিসেম্বর বৃহস্পতিবার বাদ জোহর সোমালিয়ার মধ্য শাবেলি রাজ্যের আদআদী এলাকায় একটি সামরিক ঘাঁটি লক্ষ্য করে উক্ত অপারেশনটি পরিচালনা করেছেন আশ-শাবাবের প্রতিরোধ যোদ্ধারা। অভিযানটি প্রথমে সামরিক ঘাঁটি লক্ষ্য করে শুরু হলেও, এটি পরবর্তী কিছু সময়ের মধ্যে পুরো এলাকায় ছড়িয়ে পড়ে। যুদ্ধ তীব্র আকার ধারণ করে এবং কয়েক ঘন্টা যাবৎ চলমান থাকে। ফলে শত্রু বাহিনীর অন্তত ১৬ সদস্য নিহত হয় এবং ৯ সদস্য আহত হয়। অবশিষ্ট সৈন্যরা যুদ্ধের মনোবল হারিয়ে সামরিক ঘাঁটি ও এলাকা ছেড়ে পালিয়ে যায়।

শত্রু বাহিনীর শোচনীয় পরাজয় ও পলায়নের পর শাবাব মুজাহিদিন সামরিক ঘাঁটি সহ গোটা আদআদী এলাকার নিয়ন্ত্রণ গ্রহণ করেন। সেই সাথে ঘাঁটি থেকে ৪টি বিকা, বেশ কিছু আরপিজি এবং ক্লাশিনকোভ সহ অনেক অস্ত্রশস্ত্র গনিমত হিসাবে উদ্ধার করেন।

এদিন রাজধানী মোগাদিশুতে রাষ্ট্রপতির প্রাসাদের রক্ষীদের লক্ষ্য করে সফল বোমা বিস্ফোরণও ঘটান মুজাহিদগণ। এতে ৫ সৈন্য নিহত এবং অন্য ২ সৈন্য আহত হয়।

রাজধানীর আফগোয়ী শহরেও এদিন একটি সামরিক ব্যারাক লক্ষ্য করে সফল বোমা বিস্ফোরণ ঘটান মুজাহিদগণ। এতে সামরিক বাহিনীর অন্তত ৬ সদস্য হতাহত হয়েছে বলে জানা যায়।

একই দিনে, শাবেলি রাজ্যের ক্যারিউলি শহরে দখলদার উগান্ডান বাহিনীর একটি সামরিক ঘাঁটিতেও ভারী আক্রমণ চালান মুজাহিদগণ। এতে উগান্ডান বাহিনীতে অনেক হতাহতের ঘটনা ঘটে।

## সিরিয়ায় মুজাহিদদের অভিযানে অন্তত ১৩ নুসাইরি সৈন্য নিহত

সিরিয়ার জাবালুল-আকরাদ ও আলেপ্পো সিটিতে সাম্প্রতিক সময়ে আনসার আল-ইসলামের মুজাহিদগণ ৮টি অভিযান পরিচালনা করেছেন। এতে অন্তত ১৩ নুসাইরি সৈন্য নিহত হয়েছে বলে জানা গেছে।

আল-আনসার মিডিয়া সূত্র জানা যায়, প্রতিরোধ বাহিনী "জামা'আত আনসার আল-ইসলাম" এর মুজাহিদগণ গত ১২ ডিসেম্বর সকালে জাবালুল-আকরাদ অঞ্চলে একটি সফল অভিযান পরিচালনা করছেন। অভিযানটি শির সাহাব পাহাড়ে কুখ্যাত নুসাইরি শাসনের মিলিশিয়া বাহিনীর একটি অবস্থান লক্ষ্য করে চালানো হয়েছিল।

আনসার আল-ইসলামের পরিচালিত ঐ অভিযানে নুসাইরি শিয়া বাহিনীর একজন কমান্ডার সহ ৫ সদস্য নিহত হয় এবং আরও ২ সদস্য আহত হয়। সেই সাথে মুজাহিদগণ ঘটনাস্থল থেকে শত্রু বাহিনীর সবগুলো অস্ত্র জব্দ করেন।

https://files.fm/thumb_show.php?i=butvwhgy7f

সফল এই অভিযানটি ছাড়াও চলতি ডিসেম্বর মাসে জাবালুল-আকরাদ ও আলেপ্পো অঞ্চলে ৫টি স্নাইপার হামলা সহ অন্তত ৭টি অভিযান পরিচালনা করেছে প্রতিরোধ বাহিনীটি। এতে আরও ৬ এরও বেশি সৈন্য নিহত হয় এবং অনেক সৈন্য আহত হয়।

---

## মুজাহিদদের প্রতিরোধের মুখে ৩ হেলিকপ্টারসহ আরও ১৯টি সামরিক যান ধ্বংস জায়োনিস্ট বাহিনীর

গাজায় জায়োনিস্ট ইসরায়েলি বাহিনীর সামরিক আগ্রাসনের ৮৩তম দিনেও তীব্র প্রতিরোধ গড়ে তুলছেন ফিলিস্তিনি প্রতিরোধ যোদ্ধারা। এদিন ২৪ ঘন্টায় জায়োনিস্ট বাহিনীর অন্তত ১৯টি সাঁজোয়া যান ও ট্যাংক ধ্বংস হয়েছে, হতাহত হয়েছে বহু জায়নবাদী সৈন্য।

কাসসাম ব্রিগেডের তথ্যমতে, গত ২৮ ডিসেম্বর বৃহস্পতিবার, গাজার শহরের আত-তুফাহ এবং আদ-দারাজ এলাকায় জায়োনিস্ট বাহিনীর সাথে তীব্র সংঘর্ষ হয়েছে প্রতিরোধ যোদ্ধাদের। এসময় প্রতিরোধ যোদ্ধারা আল ইয়াসিন-১০৫ শেল এবং শাওয়াজ বোমা দিয়ে জায়োনিস্টদের ৭টি সাঁজোয়া যানকে লক্ষ্যবস্তু করেছেন। ফলে এসব যানে থাকা সৈন্যরা হতাহতের শিকার হয়েছে।

এমনিভাবে মধ্য গাজার বুরেজ ক্যাম্পেও এদিন তীব্র সংঘর্ষ হয়েছে। এলাকাটিতে প্রতিরোধ যোদ্ধারা ইয়াসিন-১০৫ শেল দিয়ে জায়োনিস্ট বাহিনীর একটি সামরিক যান ও একটি বুলডোজার ধ্বংস করতে সক্ষম হন। একইভাবে শাওয়াজ বোমার সাহায্যে অন্য আরো একটি ট্যাংককে লক্ষ্যবস্তু করেন।

এদিন মধ্য গাজার আল-মাগাজি ক্যাম্পেও ব্যাপক সংঘর্ষের ঘটনা ঘটেছে। ক্যাম্পটিতে প্রতিরোধ যোদ্ধারা আল ইয়াসিন-১০৫ শেলের আঘাতে জায়োনিস্টদের একটি ট্যাংক ধ্বংস করেছেন। সেই সাথে একটি ভবনে ইহুদিদের অবস্থান লক্ষ্য করে বেশ কয়েকটি বিস্ফোরণ ঘটান প্রতিরোধ যোদ্ধারা। আর ক্যাম্পের পূর্ব দিকে ইহুদি বাহিনীর একটি চৌকি লক্ষ্য করে মর্টার শেল দিয়ে আঘাত করে সম্পূর্ণ চৌকিটি ধ্বংস করে দেন মুজাহিদগণ। ক্যাম্পটিতে মুজাহিদদের এসকল অভিযানে বহু জায়োনিস্ট সৈন্য হতাহত হয় বলেও ধারণা করা হয়।

অপরদিকে গাজার কেন্দ্রীয় অঞ্চলের উত্তর-পূর্ব তাল্লাত ও আর-রায়িস এলাকায় জায়োনিস্ট ইসরায়েলের দুটি সেনাদলকে উড়িয়ে দিয়েছেন মুজাহিদগণ। এলাকাটিতে জড়ো হওয়া জায়োনিস্ট বাহিনীর ঐ দু'টি দলকে আল-কাসসামের যোদ্ধারা ভারী ক্যালিবারের মর্টার শেল দিয়ে আঘাত করেন। ফলশ্রুতিতে অধিকাংশ জায়োনিস্ট সৈন্য হতাহত হয় এবং অন্যরা পিছু হটতে বাধ্য হয়।

এদিন জায়োনিস্ট বাহিনী ও প্রতিরোধ যোদ্ধাদের মাঝে সর্বাধিক সংখ্যক সংঘর্ষের ঘটনা ঘটেছে গাজা উপত্যকার দক্ষিণে, খান ইউনুস শহরের আশপাশের এলাকাগুলোতে। শহরটির বিভিন্ন এলাকায় জায়োনিস্ট বাহিনীর বিরুদ্ধে ১১টি অভিযান পরিচালনা করছেন মুজাহিদগণ। প্রতিরোধ যোদ্ধারা তাদের এসব অভিযানে জায়োনিস্ট বাহিনীর মার্কাভা ট্যাংক সহ অন্তত ৮টি সাঁজোয়া যান ধ্বংস করতে সক্ষম হন। সেই সাথে অনুপ্রবেশকারী একটি দল সহ জায়োনিস্ট বাহিনীর জড়ো হওয়া ৩টি দলকে মর্টার ও বোমা বিস্ফোরণের মাধ্যমে উড়িয়ে দেন। একইভাবে শত্রু সৈন্যদের যানবাহন রাখার কয়েকটি কেন্দ্রও এদিন মুজাহিদগণ ধ্বংস করেন।

অপরদিকে বৃহস্পতিবার আল-জাজিরায় প্রকাশিত এক অডিও বিবৃতিতে কাসসাম ব্রিগেডের মুখপাত্র আবু উবাইদাহ (হাফি.) জানান, প্রতিরোধ যোদ্ধারা গত ২ দিনে জায়োনিস্ট বাহিনীর ৩টি হেলিকপ্টারকে লক্ষ্যবস্তু করতে সক্ষম হয়েছেন। সেই সাথে তাঁরা জায়োনিস্ট বাহিনীর নিক্ষেপ করা অবিস্ফোরিত বোমা ও গোলাবারুদকে সক্রিয় করছেন, আর সেগুলো দিয়ে জায়োনিস্ট বাহিনীর বিরুদ্ধে গুরত্বপূর্ণ অনেক অভিযান পরিচালনা করেছেন।

তিনি বলেন, আমাদের জনগণ অচীরেই মাথা উঁচু করে দাঁড়াবে এবং এই আগ্রাসন থেকে বেরিয়ে আসবে (ইনশাআল্লাহ)। কেননা ইতিমধ্যে "তুফানুল-আকসা" অপারেশন ইহুদিবাদী সত্ত্বাকে ধ্বংসের পথে বসিয়েছে। এসময় তিনি বরকতময় এই যুদ্ধে অংশগ্রহণকারী বীর মুজাহিদ ও দৃঢ়তার সাথে এখনো গাজায় দাড়িয়ে থাকা জনগণকে স্যালুট জানান।

---

## ফিলিস্তিনের জিহাদ || আপডেট – ২৯শে ডিসেম্বর, ২০২৩

• স্বীকৃত একটি পথে সহায়তা নিয়ে যাওয়ার সময় একটি সহায়তাকারী কনভয়ে হামলা চালিয়েছে সন্ত্রাসী ইসরায়েল। জাতিসংঘের সহায়তা কার্যক্রমের প্রধান মার্টিন গ্রিফফিথস বলেছে, ‘মানবিক সহায়তাকারী কর্মীদের উপর হামলা চালানো বেআইনী।’

• জাতিসংঘের নিরাপত্তা পরিষদে জায়োনিস্ট প্রতিনিধি শপথ করেছে যে, যদি দখলীকৃত ফিলিস্তিনের উত্তরাঞ্চলে হিজবুল্লাহর আক্রমণ চলতে থাকে, তবে জায়োনিস্ট বাহিনী দক্ষিণ লেবাননে হিজবুল্লাহর উপর ‘পূর্ণমাত্রায় যুদ্ধ’ শুরু করবে।

• নিরাপত্তা পরিষদে ফিলিস্তিনের দূত বলেছেন, দখলদার ইসরায়েল গাজার মানুষদেরকে মৃত্যু অথবা গাজা ছেড়ে চলে যাওয়া – এই দুটি অপশনের যেকোনো একটি বেছে নিতে বলেছিল।

• সন্ত্রাসী ইসরায়েল গাজায় এখন পর্যন্ত ২১,৫০৭ জন ফিলিস্তিনিকে হত্যা করেছে।

• ২৯শে ডিসেম্বর দখলদার বাহিনীর উপর ফিলিস্তিনি প্রতিরোধ যোদ্ধাদের চালানো হামলার সংক্ষিপ্ত বিবরণ:

### আল-কাসসাম ব্রিগেড:

• আল-বুরেইজ ক্যাম্পের উত্তরে দখলদার বাহিনীর বেশকিছু সামরিক যান ও জায়োনিস্ট সৈন্যদের লক্ষ্য করে ৪টি ব্যারেল বোমা এবং একটি অ্যান্টি পার্সনেল 'টেলিভিশন' বোমা বিস্ফোরিত করেছেন মুজাহিদগণ। • বিভিন্ন যুদ্ধক্ষেত্রে ২টি মারকাভা ট্যাংক ও ১টি সামরিক ডি৯-বুলডোজার ধ্বংস করেছেন।
• আল-বুরেইজ ক্যাম্পের উত্তরে একটি ভবনের ভেতরে অবস্থান নেওয়া দখলদার বিশেষ বাহিনীর উপর হামলা করেছেন। কাছাকাছি অবস্থান থেকে যুদ্ধ করার পাশাপাশি শত্রুদের উপর বোমা বিস্ফোরিত করেছেন মুজাহিদগণ। এতে কতিপয় শত্রুসেনা হতাহত হয়েছে।

• বেইত হানুনে দখলদার বাহিনীর একটি স্কাইলার্ক-২ গোয়েন্দা ড্রোন ভূপাতিত করেছেন। ভিডিও-ও প্রকাশিত করেছেন সেটির।

• খান ইউনিসের দখলদার বাহিনীর সামরিক যান ও সৈন্যদের লক্ষ্য করে মর্টার হামলা চালিয়েছেন।
• এক ভবনে অবস্থান নেওয়া দখলদার বাহিনীর একটি দলকে অ্যান্টি-পার্সনেল বিস্ফোরক ডিভাইস ও টিবিজি দিয়ে হামলা চালিয়েছেন। এতে বহু সংখ্যক দখলদার সৈন্য হতাহত হয়েছে।
• গত ৪৮ ঘণ্টায় কেবল আল-দারাজ ও আল-তুফফাহ এলাকায় ২০টি জায়োনিস্ট গাড়িকে টার্গেট করে হামলা চালাতে সক্ষম হয়েছেন মুজাহিদগণ। এখন পর্যন্ত ঐ এলাকায় দখলদার বাহিনীল ৭২টি গাড়িতে হামলা চালানো হয়েছে।
• আল-কাসসাম ব্রিগেড জানিয়েছে, এখন পর্যন্ত দখলদার বাহিনীর ৫০২ অফিসার ও সৈন্যকে নিহত করেছেন তাঁরা। আহত হয়েছে ২,১৮৩-এর বেশি জায়োনিস্ট সৈন্য।

**আল-কুদস ব্রিগেড:**

• খান ইউনিসের পূর্বে আবাসন এলাকায় দখলদার বাহিনীর উপর ৬০মিমি মর্টার হামলা চালানো হয়েছে।
• আল-বুরেইজ ক্যাম্পে আরপিজি দিয়ে একটি জায়োনিস্ট সামরিক যানকে টার্গেট করা হয়েছে।

**শহীদ উমার আল-কাসেম বাহিনী:**

• খান ইউনিসে দখলদার বাহিনীর সাথে যুদ্ধে লিপ্ত হয়েছে, দখলদার বাহিনীর গাড়িতে বিস্ফোরক ডিভাইস বিস্ফোরিত করেছেন। এতে শত্রুসৈন্য নিহত ও আহত হয়েছে।

• বুরেইজের উত্তর-পূর্বাঞ্চলে এক জায়োনিস্ট সৈন্যের উপর স্নাইপার হামলা চালানো হয়েছে। এতে ঐ সৈন্য আহত হয়েছে।

**আল-আকসা শহীদি ব্রিগেড:**

• খান ইউনিসে উচ্চক্ষমতাসম্পন্ন মর্টার দিয়ে দখলদার বাহিনীর যান ও সৈন্যের উপর হামলা চালানো হয়েছে।
• খান ইউনিসে ৮ সদস্যের জায়োনিস্ট বাহিনীর সাথে যুদ্ধ হয়েছে। এতে শত্রুসেনারা হতাহত হয়েছে।
• আল-বুরেইজ ক্যাম্পের উত্তরে দখলদার বাহিনীল সাথে আরপিজি ও তীব্র বুলেট দিয়ে যুদ্ধ হয়েছে।

**শহীদ জিহাদ জিবরিল ব্রিগেড:**

• বুরেইজের পূর্বাঞ্চলে অনুপ্রবেশকারী দখলদার বাহিনীর উপর উচ্চ ক্ষমতাসম্পন্ন মর্টার হামলা চালানো হয়েছে।

**মুজাহিদিন ব্রিগেড:**

• মধ্যমমানের মর্টার দিয়ে আল-কারারা এলাকায় জায়োনিস্ট বাহিনীর অবস্থানে হামলা চালানো হয়েছে।

**আল-নাসের সালাহ আল-দ্বীন ব্রিগেড:**

• বুরেইজ ক্যাম্পের উত্তরে দখলদার বাহিনীর সাথে সংঘর্ষে শত্রুসেনাদের মধ্যে সুনিশ্চিত হতাহতের ঘটনা ঘটেছে।

---

## ২৯শে ডিসেম্বর, ২০২৩

### ফিলিস্তিনের জিহাদ || আপডেট – ২৮ ডিসেম্বর, ২০২৩

• রাফাহ শহরের কুয়েতি হাসপাতালের কাছে একটি আবাসিক ভবনে বিমান হামলা চালিয়েছে সন্ত্রাসী ইসরায়েল। এতে অন্তত ২০ জন ফিলিস্তিনি নিহত হয়েছেন। আল-জাজিরার একজন কর্মী সেখানে ছিলেন। প্রত্যক্ষদর্শী হিসেবে তিনি বলেন, নিহতদের বেশিরভাগই নারী ও শিশু।

• গাজার অন্যান্য এলাকাতেও হামলা চালিয়েছে সন্ত্রাসী ইসরায়েল। এর মধ্যে মাগাঝি এবং আয-যাওয়ায়দা এলাকাতেও হামলা চালিয়েছে তারা।

• মিশরের যুদ্ধবিরতি চুক্তি বিষয়ক পরিকল্পনা নিয়ে আলোচনা করতে কায়রোতে গেছেন হামাসের একদল প্রতিনিধি।

• পূর্ব জেরুজালেমের একটি চেকপয়েন্টে দখলদার ইসরায়েলি বাহিনীর হামলায় একজন ফিলিস্তিনি নিহত হয়েছেন। জায়োনিস্ট বাহিনী বলেছে, ঐ ফিলিস্তিনি ছুরি নিয়ে দখলদারদের উপর হামলা করেছিলেন। এতে দুই দখলদার আহত হয়েছে।

• সিরিয়ান সরকারি টেলিভিশন জানিয়েছে, দামেস্কে হামলা করেছে ইসরায়েল। এই হামলা সিরিয়ার বিমান প্রতিরক্ষা ঘাঁটিকে লক্ষ্য করে এই হামলা চালিয়েছে বলে জানিয়েছে সিরিয়ান সামরিক ও গোয়েন্দা সূত্র।

• গাজায় সন্ত্রাসী ইসরায়েলের হামলায় এখন পর্যন্ত নিহত হয়েছেন ২১৩২০ জন ফিলিস্তিনি।

• ২৮শে ডিসেম্বর দখলদার বাহিনীর উপর ফিলিস্তিনি প্রতিরোধ যোদ্ধাদের চালানো হামলার সংক্ষিপ্ত বিবরণ:

### আল-কাসসাম ব্রিগেড:

• গাজাজুড়ে দখলদার বাহিনীর উপর হামলা চালিয়ে তাদের ৮টি সামরিক যান, ৮টি মারকাভা ট্যাংক ও ১টি সামরিক ডি৯-বুলডোজার ধ্বংস করেছেন।

• আল-মাগাঝি ক্যাম্পে দখলদার বাহিনীর একটি মারকাভা ট্যাংকে ইয়াসিন-১০৫ দিয়ে হামলা করেছেন। শত্রুদের অবস্থানে মর্টার দিয়েও হামলা চালিয়েছেন তাঁরা।

• গাজার দক্ষিণাঞ্চলের খান ইউনিসে দখলদার বাহিনীর সামরিক যান ও অবস্থানে মর্টার হামলা চালিয়েছেন।

• খান ইউনিসের খাজা এলাকায় অনুপ্রবেশকারী দখলদার বাহিনীর উপর সফলভাবে একটি অ্যান্টি পার্সনেল 'রাদিয়া' বিস্ফোরক ডিভাইস বিস্ফোরিত করেছেন। এতে দখলদার সেনারা হতাহত হয়েছে।

• তাল আল-রাইস এলাকায় দখলদার বাহিনীর উপর উচ্চ ক্ষমতাসম্পন্ন মর্টার হামলা চালিয়েছেন।

• খান ইউনিসে দখলদার বাহিনীর একটি এপিসি সম্পূর্ণভাবে ধ্বংস করে দিয়েছেন।

• খান ইউনিসে দখলদার বাহিনীর আরেকটি মারকাভা ট্যাংক সম্পূর্ণ ধ্বংস করে দিয়েছেন। ট্যাংকটি আগুনে জ্বলছিল।

• গাজার উত্তরাঞ্চলের আয-যায়তুন এলাকায় দখলদার বাহিনীর একটি 'স্কাইলার্ক-২' ড্রোন ভূপাতিত করেছেন। ড্রোনটি গোয়েন্দা মিশন নিয়ে এসেছিল গাজায়।

### আল-কুদস ব্রিগেড:

• বিভিন্ন জায়গায় যুদ্ধে দখলদার বাহিনীর দুটি সামরিক যান ধ্বংস করেছেন।

• আল-বুরেইজ ক্যাম্পের তালকাদুম এলাকায় দখলদার বাহিনীর সৈন্য ও সামরিক যানের উপর মর্টার হামলা চালিয়েছেন।

• যায়তুনের আবু উরুবান এলাকায় দখলদার বাহিনীর একটি কমান্ড ও কন্ট্রোল সেন্টারে রকেট হামলা চালিয়েছেন।

• খান ইউনিসে দখলদার বাহিনীর অবস্থান ও সামরিক যানে রকেট হামলা চালিয়েছেন।

### শহীদ আবু আলী মুস্তফা ব্রিগেড:

• খান ইউনিসে দখলদার বাহিনী স্ট্রিট ৫-এ একটি ভবনের ভেতরে অবস্থান করছিল। তাদেরকে লক্ষ্য করে আরপিজি দিয়ে হামলা চালিয়েছেন। এতে শত্রুরা হতাহতের শিকার হয়েছে।

• খান ইউনিস ও স্ট্রিট ৫-এর আশপাশে শত্রুসেনাদের উপর মর্টার হামলা চালিয়েছেন।

### শহীদ উমার আল-কাসেম বাহিনী:

- খান ইউনিসে অনুপ্রবেশকারী জায়োনিস্টদের সামরিক যান লক্ষ্য করে ভারী মর্টার হামলা চালিয়েছেন।

**আল-আকসা শহীদী ব্রিগেড:**

- খান ইউনিস এলাকায় দখলদার বাহিনীর উপর উচ্চ ক্ষমতাসম্পন্ন মর্টার হামলা চালিয়েছেন।
- খান ইউনিসের আল-বালাদ এলাকায় আরপিজি দিয়ে দখলদার বাহিনীর দুটি সামরিক যান আংশিকভাবে ধ্বংস করেছেন।
- আল-তুফফাহ এলাকায় দখলদার বাহিনীর সাথে মেশিনগান ও আরপিজি নিয়ে লড়াই করেছেন।

---

## ২৮শে ডিসেম্বর, ২০২৩

### পশ্চিম আফ্রিকার ৩ দেশে জেএনআইএমের ৩০ অভিযান

পশ্চিম আফ্রিকায় সামরিক অপারেশন জোরদার করে চলেছে আল-কায়েদা সংশ্লিষ্ট ইসলামি প্রতিরোধ যোদ্ধারা। গত জুমাদাল উলা মাসে এই অঞ্চলের ৩টি দেশে অন্তত ৩০টি অভিযান পরিচালনার তথ্য নিশ্চিত করেছে আল-কায়েদা পশ্চিম আফ্রিকা শাখা সংশ্লিষ্ট জামাত নুসরাতুল ইসলাম ওয়াল মুসলিমিনের মিডিয়া শাখা আয-যাল্লাকা।

মিডিয়াটির তথ্য অনুযায়ী, ঐ মাসে পশ্চিম আফ্রিকার দেশ মালি, বুরকিনা ফাসো ও নাইজারে অন্তত ৩০টি অভিযান চালিয়েছে জামা'আত নুসরাতুল ইসলাম ওয়াল মুসলিমিন (জেএনআইএম)। এর মধ্যে ২টি ইস্তেশহাদী অভিযান, ৬টি অ্যাম্বুশ এবং ৬টি অতর্কিত আক্রমণ উল্লেখযোগ্য। এছাড়াও ১৬টি আইইডি বিস্ফোরণের ঘটনাও রয়েছে।

প্রতিবেদন অনুযায়ী, আল-কায়েদা সংশ্লিষ্ট জেএনআইএম প্রতিরোধ যোদ্ধাদের এসকল সফল অভিযানের সময় শত্রু বাহিনীর অন্তত ১৭০ সেনা নিহত হয়েছে। সেই সাথে আহত হয়েছে ২০০ এরও বেশি শত্রুসেনা। আর মুজাহিদদের হাতে বন্দী হয়েছে ৫ সেনা সদস্য। এছাড়াও শত্রু বাহিনীর অন্তত ৩৫টি বিভিন্ন সাঁজোয়া যান ধ্বংস করেছেন।

অপরদিকে প্রতিরোধ যোদ্ধারা বেশ কিছু আরপিজি এবং মর্টার সহ অন্তত ২৬৩টি বিভিন্ন অস্ত্র গনিমত লাভ করেছেন। গনিমত হিসেবে আরো পেয়েছেন ২২টি সাঁজোয়া যান ও ৩২টিরও বেশি মোটরসাইকেল।

---

আল-ফিরদাউস বুলেটিন || ডিসেম্বর ৪র্থ সপ্তাহ, ২০২৩ঈসায়ী

https://alfirdaws.org/2023/12/28/65869/

## ফিলিস্তিনের জিহাদ || আপডেট – ২৭ ডিসেম্বর, ২০২৩

• ২৭ ডিসেম্বরে মধ্য গাজায় হামলা চালিয়ে নুসেইরাত ক্যাম্পে অন্তত ৭জন ফিলিস্তিনিকে হত্যা করেছে সন্ত্রাসী ইসরায়েল।

• দক্ষিণ গাজার খান ইউনিসে আল-আমাল হাসপাতালের কাছে বর্বরোচিত হামলা চালিয়েছে দখলদার ইসরায়েল। এতে অন্তত ২০ জন নিহত হয়েছেন। আল-মাগাঝিতে বিমান হামলা চালিয়ে আরও ৫জন ফিলিস্তিনিকে হত্যা করেছে জায়োনিস্ট বাহিনী।

• ইসরায়েলি হামলা থেকে বাঁচতে হাজার হাজার ফিলিস্তিনি খান ইউনিস ও মধ্য গাজা ত্যাগ করেছেন বলে জানিয়েছে বিশ্ব স্বাস্থ্য সংস্থা।

• জাতিসংঘ বলেছে, সন্ত্রাসী ইসরায়েলের অব্যাহত হামলার কারণে গাজায় সহায়তা কার্যক্রম বাধাগ্রস্ত হচ্ছে।

• ইসরায়েলি হামলায় এখন পর্যন্ত নিহত হয়েছেন ২১,২২৬ জন ফিলিস্তিনি।

• ২৭শে ডিসেম্বর দখলদার বাহিনীর উপর ফিলিস্তিনি প্রতিরোধ যোদ্ধাদের চালানো হামলার সংক্ষিপ্ত বিবরণ:

### আল-কাসসাম ব্রিগেড:

- জাবালিয়ার পুরাতন গাজা স্ট্রিটের একটি ভবনে অবস্থান নিয়েছিল জায়োনিস্ট বাহিনী। মুজাহিদগণ তাদের উপর প্রথমবারের মতো আরপিও রকেট ব্যবহার করে হামলা চালিয়েছেন। এতে শত্রুবাহিনীর সন্ত্রাসী সৈন্যরা নিহত ও আহত হয়েছে।

- গাজা শহরের উত্তরে সোফা এলাকায় গত রাতে দখলদার বাহিনীর বিরুদ্ধে ৬ ঘণ্টাব্যাপী লড়াই করেছেন মুজাহিদগণ। এই যুদ্ধে মেশিনগান, ইয়াসিন ১০৫, অ্যান্টি আর্মার 'শোয়াজ' বিস্ফোরক ডিভাইস, এবং টিবিজি ব্যবহার করেছেন মুজাহিদগণ।

- গাজা শহরের উত্তরাঞ্চলে বিমান বিধ্বংসী মিসাইল SAM-18 ব্যবহার করে দখলদার বাহিনীর ২টি হেলিকপ্টারে হামলা চালিয়েছেন মুজাহিদগণ।

- বিভিন্ন জায়গায় শত্রুদের ৪টি মারকাভা ট্যাংক, একটি এপিসি, ৫টি সামরিক ডি৯- বুলডোজার এবং ৭টি সামরিক যান আংশিক বা পুরোপুরি ধ্বংস করেছেন। এসব হামলায় অগণিত শত্রুসেনারাও হতাহত হয়েছে।
- খান ইউনিসের উত্তরে শত্রুশিবিরে উচ্চ শক্তিসম্পন্ন মর্টার নিক্ষেপ করেছেন।

### আল-কুদস ব্রিগেড:

- নাহাল ওজে দখলদারদের উপর ১০৭মিমি রকেট ও মর্টার নিক্ষেপ করেছেন।
- মধ্য গাজার বুরেইজ ক্যাম্পের পূর্বে একটি বিস্ফোরক ডিভাইস দিয়ে শত্রুদের একটি মারকাভা ট্যাংক পুরোপুরি ধ্বংস করে দিয়েছেন।

- গাজা শহরে উড়ন্ত একটি জায়োনিস্ট 'স্কাই রেসিং-নং ৫২' ড্রোন ভূপাতিত করেছেন।
- তুফফাহ ও শেখ রেদওয়ান এলাকায় শত্রুদের ৩টি সামরিক যান আংশিকভাবে ধ্বংস করেছেন। দুটি যান ধ্বংসে ব্যবহার করা হয়েছে আরপিজি এবং আরেকটিতে ট্যান্ডেম রকেট।
- খান ইউনিসে দখলদার বাহিনীর ১০ সদস্যের সাথে যুদ্ধে লিপ্ত হয়েছেন। এতে এক শত্রুসেনা নিহত ও আরেকজন আহত হয়েছে।

### শহীদ আবু আলী মুস্তফা ব্রিগেড:

- শেখ রেদওয়ান এলাকায় আরপিজি ব্যবহার করে একটি মারকাভা ট্যাংকে হামলা করেছেন।
- বুরেইজ ক্যাম্প ও শেখ রেদওয়ান এলাকায় প্রবেশের সময় দখলদার বাহিনীর সাথে যুদ্ধে লিপ্ত হয়েছেন।

### শহীদ উমার আল-কাসেম বাহিনী:

- খান ইউনিসে দখলদার বাহিনীর একটি সামরিক যানে উচ্চক্ষমতাসম্পন্ন বিস্ফোরক ডিভাইস দিয়ে হামলা চালিয়েছেন। এতে শত্রুদের কতিপয় সৈন্য নিহত ও আহত হয়েছে।

- শেখ রেদওয়ানের মার্কেট এলাকায় অনুপ্রবেশ করা দখলদার বাহিনীর সাথে যুদ্ধে লিপ্ত হয়েছেন। এতে শত্রুসেনাদের কতিপয় হতাহত হয়েছে।

- গাজার দক্ষিণাঞ্চলের জুহর আল-দিকে জায়োনিস্ট বাহিনীর সাথে যুদ্ধে লিপ্ত হয়েছেন।

### আল-আকসা শহীদি ব্রিগেড:

- খান ইউনিসে এক জায়োনিস্ট সেনাকে স্নাইপার হামলার শিকার বানিয়েছেন প্রতিরোধ যোদ্ধারা।
- খান ইউনিসের পূর্বাঞ্চলীয় এলাকায় দখলদার বাহিনীর ৪টি সামরিক যান আংশিকভাবে ধ্বংস করেছেন।
- খান ইউনিসে দখলদার বাহিনীর বিরুদ্ধে মেশিনগান ও আরপিজি দিয়ে যুদ্ধ করেছেন। এতে বেশকিছু শত্রুসেনা আহত ও নিহত হয়েছে।

### শহীদ জিহাদ জিবরীল ব্রিগেড:

- খান ইউনিস, গাজা শহরের দক্ষিণাঞ্চলে এবং আল-বুরেইজের পূর্বাঞ্চলে দখলদার বাহিনীর সাথে যুদ্ধে লিপ্ত হয়েছেন।

### আল-আসিফাহ বাহিনী ( পিএলও-এর সাথে সম্পৃক্ত দল)

- খান ইউনিসের আল-জানা এলাকায় দখলদার বাহিনীর অবস্থানে ৬০মিমি ক্যালিবার মর্টার হামলা চালিয়েছে।

**মুজাহিদিন ব্রিগেড:**

- গাজা শহরে অনুপ্রবেশকারী দখলদার বাহিনীর সাথে কয়েকটি জায়গায় যুদ্ধে লিপ্ত হয়েছেন।
- খান ইউনিসের পূর্বাঞ্চলের আল-ফারাহিন দখলদার অবস্থানে ভারী মর্টার হামলা চালিয়েছেন।

---

## ২৭শে ডিসেম্বর, ২০২৩

### আরও ৪৮ ইসরায়েলি সেনা নিহত, ধ্বংস ৩৫ সামরিক যান

গাজা উপত্যকায় গত চারদিনের সংঘর্ষে কমপক্ষে ৪৮ জন ইসরায়েলি সেনা নিহত হয়েছে। গাজার মুজাহিদদের আক্রমণে ট্যাংকসহ দখলদার বাহিনীর কমপক্ষে ৩৫টি সামরিক যান আংশিক বা সম্পূর্ণ ধ্বংস হয়ে গেছে।

ফিলিস্তিনের প্রতিরোধ আন্দোলন হামাসের সামরিক শাখা ইজ্জাদিন আল-কাসসাম ব্রিগেডের মুখপাত্র আবু উবাইদা এই তথ্য নিশ্চিত করেছেন। তিনি জানিয়েছেন, গত চারদিনে অন্তত ২৪টি অভিযান চালিয়েছেন মুজাহিদরা, এতে অন্তত ৪৮ জন ইসরায়েলি সেনা নিহত হয়েছে। এসময় আহত হয়েছে আরও বহু দখলদার সেনা।

তিনি আরও জানান, মুহাজিদদের পাতা ফাঁদে পড়ে মারাত্মকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে ইসরায়েলের ইয়াহালোম স্পেশাল অপারেশনস ফোর্স। কাসসাম ব্রিগেডের মুজাহিদরা স্থলমাইন পেতে এবং ছয়টি স্নাইপার অভিযান চালিয়েও বহু ইসরাইলি সেনাকে হতাহত করেছেন, ধ্বংস করেছেন বেশ কিছু সামরিক যান। এসময়ে মুজাহিদরা ইসরায়েলের কয়েকটি সেনা দপ্তর, কমান্ড সেন্টার এবং কনসেনট্রেশন পয়েন্টে মর্টার ও স্বল্প পাল্লার ক্ষেপণাস্ত্র দিয়ে আক্রমণ চালিয়েছেন।

এদিকে গত কয়েক দিনে ইসরায়েলের বিভিন্ন স্থানে কয়েক দফা ক্ষেপণাস্ত্র হামলা চালিয়েছেন মুজাহিদরা।

এছাড়াও মুজাহিদদের বরাতে বিভিন্ন গণমাধ্যম বলছে, ২৭ অক্টোবর গাজায় ইসরায়েলি স্থল অভিযান শুরুর পর থেকে এ পর্যন্ত ৭৪০টি ইসরাইলি ট্যাংক ও সামরিক যান ধ্বংস হয়েছে। মেইনস্ট্রিম মিডিয়ায় যদিও ৫০০ শতাধিক ইসরায়েলি সেনা নিহতের তথ্য এসেছে, তবে মুজাহিদিন ব্রিগেডগুলোর নানান তথ্যপ্রমাণ ও বিবৃতি যাচাই করলেই বুঝা যায় যে, ইসরায়েলি সন্ত্রাসী বাহিনীর প্রকৃত হতাহতের সংখ্যা আরও অনেক বেশি।

গত ২৪ ডিসেম্বর হামাস নেতা ইয়াহইয়া আল সিনওয়ার দাবি করেছেন যে, যুদ্ধ শুরুর পর থেকে তাদের সামরিক শাখা আল-কাসসাম ব্রিগেডের মুজাহিদদের হাতে এখন পর্যন্ত দখলদার ইসরায়েলি বাহিনীর ১,৬৬০ সদস্য নিহত হওয়া সহ মোট ৫ হাজারের অধিক সেনা ও অফিসার হতাহত হয়েছে।

তথ্যসূত্র:

**1.** Israel-Hamas war: List of key events, day 80 - http://tinyurl.com/37tmmvka

**2.** Abu Obeida, the spokesman for Hamas's military wing, the Qassam Brigades, claims fighters killed at least 48 Israeli soldiers over the last four days - http://tinyurl.com/yc6xdb56

**3.** War on Gaza: Hamas leader Sinwar says its fighters are 'smashing' Israeli army, will not surrender - http://tinyurl.com/2t9776cc

**4.** Israeli army says mistakenly killed 2 soldiers in Gaza last month - http://tinyurl.com/32b5t65h

---

## ফিলিস্তিনের জিহাদ || আপডেট – ২৬ ডিসেম্বর, ২০২৩

• পশ্চিম তীরের তুলকারেমে নূর শামস শরণার্থী শিবিরে দখলদার বাহিনীর ড্রোন হামলায় ৬জন ফিলিস্তিনি নিহত হয়েছেন।

• উত্তর গাজায় নিহত হওয়া ৮০ ফিলিস্তিনির লাশ ফেরত দিয়েছে ইসরায়েল। গাজা সরকারী মিডিয়া অফিস জানিয়েছে যে, লাশগুলো থেকে বিভিন্ন অঙ্গ চুরি করে নেয়া হয়েছে। এমনকি সন্ত্রাসী ইসরায়েল তাদের ব্যাপারে কোন তথ্যই দিতে রাজি হয় নি। গাজাতে আসার পর লাশগুলোকে গণকবরে কবর দেওয়া হয়েছে।

• ফিলিস্তিনি টেলিকমিউনিকেশন কোম্পানি পালটেল জানিয়েছে, গাজায় আবারও সকল টেলিযোগাযোগ পরিষেবা বন্ধ হয়ে গেছে।

• জাতিসংঘের গাজায় বিষয়ক সাবেক সমন্বয়ক লিন হাস্টিংয়ের ভিসা প্রত্যাহার করেছে ইসরায়েল। সহায়তা কার্যক্রমে বাধা সৃষ্টি করায় তিনি ইসরায়েলের সমালোচনা করেছিলেন। এজন্য ইসরায়েল তার ভিসা প্রত্যাহার করে। এখন গাজাতে সহায়তা কার্যক্রমের সিনিয়র সহযোগী হিসেবে সিগরিদ কাগকে নিয়োগ দিয়েছে জাতিসংঘ। সিগরিদ ছিলেন নেদারল্যান্ডের সাবেক উপ-প্রধানমন্ত্রী।

• গত ২৪ ঘণ্টায় ইসরায়েলি বিমান বাহিনী ১০০ অবস্থানে হামলা করেছে। সন্ত্রাসী নেতানিয়াহু বলেছে, ইসরায়েলি বাহিনী যুদ্ধের তীব্রতা কমাবে না। তারা এখন দক্ষিণ গাজায় গভীর অপারেশন চালাবে!

• ইসরায়েলি বাহিনীর চিফ অব স্টাফ হারজি হালেভি বলেছে, গাজা যুদ্ধ ‘অনেক মাস’ চলবে।

• সন্ত্রাসী ইসরায়েলি হামলায় এখন পর্যন্ত গাজায় নিহত হয়েছেন ২০,৯১৫ জন ফিলিস্তিনি।

• ২৬শে ডিসেম্বরে যুক্তরাষ্ট্র-ইসরায়েলি জোটের বিরুদ্ধে চালানো অভিযানসমূহের সংক্ষিপ্ত বিবরণ:

## ইয়েমেনি সশস্ত্র বাহিনী:

- বাণিজ্যিক এমএসসি ইউনাইটেড জাহাজের উপর অ্যান্টি-শিপ ব্যালিস্টিক মিসাইল দিয়ে হামলা
- উম্মুল রাশরাশ (এইলাত) এলাকায় দখলদার বাহিনীর সামরিক সম্পদের উপর সুইসাইড ড্রোন দিয়ে হামলা

## আল-কাসসাম ব্রিগেড:

- গাজায় তিনটি মারকাভা ট্যাংক, ১টি সামরিক ডি৯-বুলডোজার, এবং ১টি এপিসি (আংশিকভাবে) ধ্বংস করেছেন।
- আল-বুরেইজ ক্যাম্পে একদল জায়োনিস্ট সৈন্যসহ একটি এপিসিতে হামলা চালিয়েছেন। হতাহতের শিকার হয়েছে শত্রুবাহিনী। জায়োনিস্ট বাহিনীকে উদ্ধারে একটি সামরিক হেলিকপ্টার এসেছে সেখানে।
- আল-বুরেইজ ক্যাম্পে ৮ সদস্যের জায়োনিস্ট বাহিনীর উপর বিস্ফোরক হামলা চালিয়েছেন। এতে শত্রুবাহিনী হতাহত হয়েছে।

## আল-কুদস ব্রিগেড:

- আল-কাসসাম ব্রিগেডের সাথে একটি যৌথ অভিযানে অংশ নিয়ে জাবালিয়া এলাকায় ৫টি সামরিক যানে হামলা চালিয়েছেন।
- জুহর আল-দিকে শত্রু অবস্থানে মর্টার হামলা চালিয়েছেন।

- শেখ রেদওয়ান এলাকায় আরপিজি দিয়ে দখলদার বাহিনীর ২টি সামরিক যান আংশিকভাবে ধ্বংস করেছেন।
- খান ইউনিসের আবাসান এলাকায় শত্রু অবস্থানে ৬০ মিমি ক্যালিবার মর্টার হামলা চালিয়েছেন।

## শহীদ আবু আলী মুস্তফা ব্রিগেড:

- রাফাহতে দখলদার বাহিনীর অবস্থানে উচ্চ ক্ষমতাসম্পন্ন মর্টার নিক্ষেপ করেছেন।

## শহীদ উমার আল-কাসেম বাহিনী:

- খান ইউনিসে দখলদার বাহিনীর সাথে লড়াই করেছেন। আরবিজি গোলা ব্যবহার করে হামলা করেছেন শত্রুদের উপর। এতে দখলদার বাহিনী হতাহতের শিকার হয়েছে।

- বুরেইজে দখলদার বাহিনীর গাড়ি রাখার স্থানে উচ্চ ক্ষমতাসম্পন্ন কিছু মর্টার নিক্ষেপ করেছেন।

## আল-আকসা শহীদি ব্রিগেড:

- বিভিন্ন যুদ্ধক্ষেত্রে দখলদার বাহিনীর ৫টি সামরিক যান আংশিকভাবে ধ্বংস করেছেন।
- কয়েকটি যুদ্ধক্ষেত্রে শত্রুবাহিনীর সাথে মেশিনগান ও আরপিজি দিয়ে লড়াই করেছেন।
- খান ইউনিসের পূর্বাঞ্চলে দখলদার বাহিনীর উপর উচ্চ ক্ষমতাসম্পন্ন মর্টার নিক্ষেপ করেছেন।
- বিরকেত শেখ রেদওয়ান এলাকার কাছে একটি বাড়িতে অবস্থান নিয়েছিল দখলদার বাহিনী। সেই বাড়িতে

দুর্গবিরোধী রকেট ও আরপিজি দিয়ে হামলা চালিয়েছেন আল-আকসা ব্রিগেডের যোদ্ধারা। এতে শত্রুবাহিনী হতাহতের শিকার হয়েছে।

- গত দুই দিনে খান ইউনিসের উত্তরাঞ্চলে দখলদার বাহিনীর কতিপয় সামরিক যানে আরপিজি দিয়ে সরাসরি আঘাত হেনেছেন আল-আকসা ব্রিগেডের যোদ্ধারা।

- জাবালিয়া ক্যাম্পে দখলদার বাহিনীর সাথে বুলেট ও আরপিজি ব্যবহার করে লড়াই করেছেন।

---

## ২৬শে ডিসেম্বর, ২০২৩

### ইসরায়েলি আগ্রাসনে ২৪ ঘণ্টায় নিহত ২৫০ ফিলিস্তিনি

ফিলিস্তিনের গাজায় ইসরায়েলি আগ্রাসনে গত ২৪ ঘণ্টায় ২৫০ জন ফিলিস্তিনি মুসলিম নিহত হয়েছেন। আহত হয়েছেন আরও অন্তত ৫০০ জন। এর মধ্যে মাগাজি শরণার্থী শিবিরেই নিহত হয়েছেন ১০০ জনেরও বেশি মানুষ।

মঙ্গলবার (২৬ ডিসেম্বর) ফিলিস্তিনি কর্তৃপক্ষের বরাতে এক প্রতিবেদনে এই তথ্য জানিয়েছে সংবাদমাধ্যম আল-জাজিরা।

প্রতিবেদনে জানানো হয়, গাজায় গেলো ২৪ ঘণ্টায় শরণার্থী শিবিরসহ একাধিক স্থানে বিমান হামলা চালিয়েছে ইসরায়েলি বিমান বাহিনী। এর মধ্যে গাজার খান ইউনিস, বুরেইজ এবং নুসেইরাতেও বহু মানুষ নিহত হয়েছে। মাগাজি শরণার্থী শিবিরের একটি আবাসিক চত্বরে ইসরায়েলি হামলায় সাত ফিলিস্তিনি পরিবারের সবাই নিহত হয়েছেন।

টানা ৮০ দিনেরও বেশি সময় ধরে ফিলিস্তিনের অবরুদ্ধ গাজা উপত্যকায় বর্বরোচিত বিমান হামলা চালিয়ে যাচ্ছে সন্ত্রাসী ইসরায়েল। সেখানে প্রতিদিনই শত শত মুসলিম হতাহত হচ্ছেন। হামলায় গাজার আবাসিক ভবনগুলো ধ্বংসস্তূপে পরিণত হচ্ছে।

চলমান এ আগ্রাসনে এখন পর্যন্ত অন্তত ২০,৬৭৪ জন ফিলিস্তিনি নিহত হয়েছেন, যাদের অধিকাংশই নারী ও শিশু। আহত হয়েছেন অন্তত ৫৪,৫৩৬ জন ফিলিস্তিনি। এছাড়াও ধ্বংসস্তূপের নিচে আটকা পড়েছেন আরও ৮ হাজারের বেশি।

এদিকে, দখলদার ইসরায়েলের সন্ত্রাসী প্রধানমন্ত্রী নেতানিয়াহু গাজা থেকে ফিলিস্তিনিদের চলে যাওয়ার আহ্বান জানিয়েছে। নেতানিয়াহু মূলত গাজাকে ফিলিস্তিনিমুক্ত করতে চায়। এরপর সমগ্র ফিলিস্তিনে প্রতিষ্ঠা করতে চায় দাজ্জালি সাম্রাজ্য। নেতানিয়াহুর এমন চক্রান্তকে হাস্যকর আখ্যায়িত করে প্রত্যাখ্যান করেছে হামাস।

একদিকে পশ্চিমা বিশ্ব সর্বশক্তি দিয়ে ইসরায়েলকে আগ্রাসন চালিয়ে যেতে সাহায্য করে যাচ্ছে, অন্যদিকে আবার কথিত কিছু আরব নেতা দখলদার ইসরায়েলের সুবিধার্থে আরব ভূখণ্ড হয়ে স্থলপথে খাদ্য ও অন্যান্য সামগ্রী পৌঁছে দিয়ে বাণিজ্য সহযোগিতা দিয়ে যাচ্ছে।

আর গাজার মুজাহিদরা স্বল্প সামর্থ্য দিয়েই মুসলিম ভূখণ্ড রক্ষার লড়াই চালিয়ে যাচ্ছেন বীর বিক্রমে।

তথ্যসূত্র:

**1.** Israel intensifies Gaza strikes, killing 250 Palestinians in 24 hours - http://tinyurl.com/4ufmx6dw

**2.** Gaza's Maghazi refugee camp in ruins after deadly Israeli attack - http://tinyurl.com/3uptwz2t

---

## দখলদার ভারতীয় সেনাদের নির্যাতনে নিহত তিন কাশ্মীরি মুসলিম

সম্প্রতি সামাজিক যোগাযোগ মাধ্যমে ভাইরাল হওয়া একটি ভিডিওতে তিনজন কাশ্মীরি মুসলিমকে অমানবিক নির্যাতন করতে দেখা গেছে দখলদার ভারতীয় বাহিনীকে। এমনকি নির্যাতনের তীব্রতা সইতে না পেরে প্রাণ হারায় এই তিন কাশ্মীরি মুসলিম।

ভাইরাল হওয়া সেই ভিডিওতে দেখা গেছে, এক কাশ্মীরি যুবককে হানাদার বাহিনীর একজন প্লাস্টিকের একটি বেত দিয়ে অনবরত মারধর করে যাচ্ছে, আর সেই কাশ্মীরি অনুনয় করে তাকে ছেড়ে দিতে বলছেন। ঐ ভিডিওরই অন্য আরেক ফুটেজে দেখা গেছে, দখলদার সেনারা আহতদের নিতম্বে মরিচের গুঁড়া ছিটিয়ে দিচ্ছে।

https://twitter.com/doamuslims/status/1738579415678812259

গত বৃহস্পতিবার ভারতের দখলকৃত কাশ্মীরের পুঞ্চ জেলায় স্বাধীনতাকামী মুজাহিদদের হামলার প্রেক্ষিতে এই তিন কাশ্মীরি মুসলিমকে জিজ্ঞাসাবাদের জন্য তুলে নিয়ে যায় ভারতীয় দখলদার বাহিনী। নিহতরা হলেন- কাশ্মীরের বুফলিয়াজের তোপা পীর গ্রামের সাফের হোসেন (৪৩), মোহাম্মদ শওকত (২৭) ও শাবির আহমাদ (৩২) ।

২০১৯ সালে বিশেষ মর্যাদা বাতিল করে কাশ্মীরকে সম্পূর্ণ বিচ্ছিন্ন করে ফেলার পর থেকে সেখানকার ঘটনাপ্রবাহ সম্পর্কে অন্ধকারে রয়েছে বিশ্ববাসী। সেখানে ভারতীয় বাহিনীর নির্মমতার অতি সামান্যই কেবল প্রকাশ হয় জনসম্মুখে।

তথ্যসূত্র:

1. Three #Kashmiri Muslims Tortured And Killed By Indian Occupation Forces - http://tinyurl.com/4sfnjfyp

---

## ফিলিস্তিনের জিহাদ || আপডেট – ২৫ ডিসেম্বর, ২০২৩

• সিরিয়ায় ইসরায়েলের হামলায় ইরানের উচ্চপদস্থ সামরিক জেনারেল নিহত হয়েছে।

• দখলদার ইসরায়েলি বাহিনী দখলীকৃত পশ্চিম তীরে অভিযান পরিচালনা অব্যাহত রেখেছে।

• দখলদার ইসরায়েলের সন্ত্রাসী প্রধানমন্ত্রী নেতানিয়াহু গাজা থেকে ফিলিস্তিনিদের চলে যাওয়ার আহ্বান জানিয়েছে। নেতানিয়াহু মূলত গাজাকে ফিলিস্তিনিমুক্ত করতে চায়। এরপর সমগ্র ফিলিস্তিনে প্রতিষ্ঠা করতে চায় দাজ্জালি সাম্রাজ্য। নেতানিয়াহুর এমন চক্রান্তকে হাস্যকর আখ্যায়িত করে প্রত্যাখ্যান করেছে হামাস।

• গাজায় জায়োনিস্ট বাহিনীকে 'বিপদে ফেলার জন্য' এক ইসরায়েলি কমান্ডারকে বহিষ্কার করেছে ইসরায়েল!

• সন্ত্রাসী ইসরায়েলি হামলায় এখন পর্যন্ত নিহত হয়েছেন ২০,৬৭৪ জনেরও বেশি ফিলিস্তিনি।

• ২৫শে ডিসেম্বরে দখলদার বাহিনীর উপর হামলার একটি সংক্ষিপ্ত বিবরণ:

**আল-কাসসাম ব্রিগেড:**

- খান ইউনিসের উত্তর ও পূর্বে শত্রুদের জটলায় মর্টার হামলা

- ১টি জায়োনিস্ট এপিসি ও ২টি সামরিক ডি৯-বুলডোজার আংশিকভাবে ধ্বংস করা হয়েছে

- খান ইউনিসের পূর্বে আগ্রাসন চালাতে আসা দখলদার বাহিনীর উপর হ্যাভি ক্যালিবার মর্টার হামলা।

- দখলীকৃত ফিলিস্তিনের উত্তরের গালিলীতে লিমান সামরিক ঘাঁটিতে দক্ষিণ লেবানন থেকে রকেট হামলা।

- খান ইউনিসের খাজা এলাকায় একটি ভবনে প্রবেশের সময় একদল বিশেষ জায়োনিস্ট বাহিনীকে টার্গেট করে অ্যান্টি-পার্সনেল মাইন বিস্ফোরণ করা হয়েছে।

- খান ইউনিসের পূর্বে একটি ভবনে অবস্থান নেওয়া দখলদার বাহিনীর উপর ইয়াসিন-১০৫ দিয়ে হামলা। শত্রুবাহিনী হতাহতের শিকার হয়েছে।

- উত্তর গাজার জাবালিয়া আল-বালাদ এলাকায় একটি ভবনের ভেতরে অবস্থান নিয়েছিল ৪০ সদস্যের বিশেষ জায়োনিস্ট বাহিনী। তাদেরকে লক্ষ্য করে টিবিজি হামলা চালানো হয়েছে। এতে শত্রুবাহিনী হতাহতের শিকার হয়েছে।

**আল-কুদস ব্রিগেড:**

- জুহর আল-দিকে জায়োনিস্ট সামরিক যানে মর্টার হামলা চালানো হয়েছে।
- খান ইউনিসের স্ট্রিট ৫-এ এবং আল-জালাল মসজিদের পাশের শত্রুশিবিরে কয়েকবার ৬০মিমি মর্টার হামলা চালানো হয়েছে। এছাড়াও উত্তর গাজার ইরেজ সাইট এবং গাজার দক্ষিণ-পশ্চিমে শত্রুশিবিরে মর্টার হামলা চালানো হয়েছে।

- জায়তুন এলাকায় শত্রুশিবিরে ১০৭ মিমি রকেট ও মর্টার নিক্ষেপ করা হয়েছে।
- ১টি মারকাভা ট্যাংক ও ৩টি সামরিক যান আংশিকভাবে ধ্বংস করা হয়েছে।

**শহীদ উমর আল-কাসেম বাহিনী:**

- আল-বুরেইজ ক্যাম্পে দখলদার বাহিনীর সাথে সংঘর্ষ, শত্রুসেনা ও সামরিক যান লক্ষ্য করে বিস্ফোরণ ঘটানো। এতে কতিপয় শত্রুসেনা নিহত ও আহত হয়েছে।

- খান ইউনিসের আল-কারারা ও দেইর আল-বালাহে দখলদার বাহিনীর সাথে সংঘর্ষ হয়েছে।

- রাফাহতে জায়োনিস্টদের সামরিক যানে হেভি-ক্যালিবার মর্টার হামলা চালানো হয়েছে।

- শেখ রেদওয়ানে একটি জায়োনিস্ট সামরিক যানে আরপিজি দিয়ে হামলা চালানো হয়েছে। আরপিজি সরাসরি সামরিক যানে আঘাত হেনেছে।

**মুজাহিদিন ব্রিগেড:**

- তাল আল-হাওয়াতে জায়োনিস্ট স্পেশাল ফোর্স একটি ভবনে অবস্থান নিয়েছিল। মুজাহিদিন ব্রিগেড সেই ভবনে অ্যান্টি পার্সনেল বিস্ফোরক ব্যবহার করে হামলা চালান। এতে শত্রুবাহিনী হতাহত হয়েছে।

- উত্তর গাজায় অনুপ্রবেশের সময় জাবালিয়া ও ইয়ারমুকে শত্রুসেনা ও সামরিক যানে বিভিন্ন অস্ত্র দিয়ে হামলা চালিয়েছেন মুজাহিদিন ব্রিগেড। রকেটও ব্যবহার করা হয়েছে এই হামলায়।

- ইয়ারমুকে একটি জায়োনিস্ট ইভু ম্যাক্স ৪টি কুয়াডকপ্টার ড্রোন ভূপাতিত করেছেন। ভিডিও-ও প্রকাশ করেছেন হামলার।

**শহীদ আবু আলী মুস্তফা ব্রিগেড:**

- খান ইউনিসের উত্তর ও পূর্বাঞ্চলে দখলদার বাহিনীর সাথে সংঘর্ষে লিপ্ত হয়েছেন আবু আলী মুস্তফা ব্রিগেডের যোদ্ধারা।

---

## ২৫শে ডিসেম্বর, ২০২৩

### সালং মহাসড়ক পুন:নির্মান, ইমারতে ইসলামিয়ার সমৃদ্ধির অঙ্গীকার

গত ২০ ডিসেম্বর আফগানিস্তানের সবচেয়ে গুরুত্বপূর্ন এবং গুরুত্বপূর্ন প্রকল্পগুলির মধ্যে একটির উদ্বোধন করা হয়েছে। এটি এমন একটি প্রকল্প যা আফগানিস্তানের জনগনের, বিশেষ করে উত্তর অঞ্চলে বসবাসকারী জনগণের দীর্ঘ প্রতিক্ষিত স্বপ্ন ছিল।

ইমারাতে ইসলামিয়া আফগানিস্তানের সম্মানিত প্রতিনিধিদের উপস্থিতিতে সালং মহাসড়কটি আনুষ্ঠানিকভাবে উদ্বোধন করা করা হয়। আর এখন এটি জনগণের চলাচলের জন্য উন্মুক্ত। এই রাস্তাটি আফগানিস্তানের উত্তর, মধ্য এবং দক্ষিণ অঞ্চলের সাথে সংযোগস্থাপনকারী একটি গুরুত্বপূর্ণ পরিবহন সংযোগ হিসেবে কাজ করবে। রাস্তাটি গাড়িঘোড়ার স্বাভাবিক চলাচল বজায় রাখবে এবং আমদানি-রপ্তানি সহ স্থানীয়ভাবেও পণ্য পরিবহণ ও বাণিজ্যে সমৃদ্ধ আনয়ন করবে।

দুই বছরের যাত্রায়, ইসলামি ইমারাতে ইসলামিয়া আফগানিস্তান রাস্তা ও বাঁধ নির্মান ও পুনর্নির্মাণে অসংখ্য ইতিবাচক পদক্ষেপ গ্রহণ করেছে। এর ফলে অতীতের দীর্ঘস্থায়ী যুদ্ধের আর্থ-সামাজিক ক্ষতিসমূহ পূরণ করা, আর অতীতে সুযোগ থাকা সত্বেও কখনো করা হয়নি। ইসলামী ইমারাত প্রতিষ্ঠার সাথে সাথে জাতি ও দেশের চাহিদা পূরণে রাস্তা নির্মান, বাঁধ নির্মান এবং মহাসড়ক মেরামত করার কাজগুলো অগ্রাধিকারের ভিত্তিতে সম্পন্ন করেছে ইমারতে ইসলামিয়ার তালিবান সরকার। অর্থনীতি বিষয়ক উপ-প্রধানমন্ত্রীর নেতৃত্বে এবং বিভিন্ন মন্ত্রনালয় বিশেষভাবে গনপূর্ত মন্ত্রনালয়ের ঐকান্তিক প্রচেষ্টায় এসকল ক্ষেত্রে বাস্তবমুখী উদ্যেগ গ্রহন করা হয়।

সালাং মহাসড়কের পুনর্গঠন পরিকল্পনা যাত্রীদের জন্যেও স্বাচ্ছন্দময় ভ্রমনের প্রতিশ্রুতি দেয়। আর এই কাজ শুধুমাত্র সম্পন্ন হয়ে যাওয়া প্রজেক্টসমূহের মধ্যেই নয়, বরং অনাগত দিনে সম্পন্ন হতে যাওয়া অন্য অনেক প্রকল্পের মধ্যেও এটি একটি উল্লেখযোগ্য প্রকল্প হিসেবে বিবেচিত হবে। এই প্রকল্প সমালোচক ও নিরাশাবাদীদের চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দেয় যে, ইমারতে ইসলামিয়া দেশ ও দশের কল্যাণ ও অগ্রগতির ব্যপারে কতোটা অঙ্গীকারাআবদ্ধ!

জাতির প্রয়োজনীয়তাকে স্বীকার করে নিয়ে ইমারাতে ইসলামিয়া আফগানিস্তান এই ক্ষেত্রে মনোযোগ নিবদ্ধ করেছে। আশা করা যায়, অদূরও ভবিষ্যতে সালাং মহাসড়ক ও কুশতেপা খালের মতো আরও অসংখ্য মেগা প্রকল্প গ্রহণ ও বাস্তবায়নের মাধ্যমে ইমারতে ইসলামিয়া আফগানিস্তান সরকার বিশ্বের সামনে ন্যায়-নীতি, কর্মনিষ্ঠা ও ইসলামি মূল্যবোধের সফলতার এক উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করবে ইনশাআল্লাহ্।

তথ্যসূত্র:

1. Reconstruction of Salang Highway, aPledge for prosperity of the nation - http://tinyurl.com/ysyntndj

---

## ফিলিস্তিনের জিহাদ || আপডেট – ২৪ ডিসেম্বর, ২০২৩

• সন্ত্রাসী ইসরায়েল এবার আল-মাগাজি শরণার্থী শিবিরে ভয়ানক হামলা চালিয়েছে। ইসরায়েলের বর্বরোচিত এই হামলায় প্রাথমিকভাবে অন্তত ৭০ জন ফিলিস্তিনি নিহত হওয়ার কথা জানিয়েছেন গাজার স্বাস্থ্য মন্ত্রণালয়।

• লোহিত সাগরে হুথিদের আক্রমণ থেকে ইসরায়েলি জাহাজকে বাঁচাতে যুক্তরাষ্ট্রের নেতৃত্বে একটি জোট গঠন করা হয়েছিল। স্পেন ঘোষণা দিয়েছে যে, তারা এই জোটে যোগ দেবে না।

• গাজার সরকারি মিডিয়া কার্যালয় জানিয়েছে, এখন পর্যন্ত শতাধিক সাংবাদিককে হত্যা করেছে দখলদার ইসরায়েল। নিহত সাংবাদিকের সংখ্যা এখন ১০৩ জন।

• গত ২৪ ঘণ্টায় সন্ত্রাসী ইসরায়েল অন্তত ১৬৬ ফিলিস্তিনিকে হত্যা করেছে, আহত করেছে আরও ৩৮৪ জনকে।

• আল-জাজিরার তথ্যমতে, গাজা ও পশ্চিম তীরে এখন পর্যন্ত নিহত হয়েছেন ২০৭২৭ জন ফিলিস্তিনি। নিহতদের অধিকাংশ নারী ও শিশু।

• সন্ত্রাসী ইসরায়েল উত্তর গাজার জাবালিয়া এলাকার একটি টানেল থেকে ৫ ইসরায়েলি বন্দীর মৃতদেহ উদ্ধার করেছে বলে জানিয়েছে জায়োনিস্ট বাহিনী।

• ইসরায়েলি বাহিনীর মুখপাত্র বলেছে, ইসরায়েল 'জটিল' যুদ্ধের মুখোমুখি হয়েছে! সে বলেছে, হামাসকে নির্মূল করতে হলে নিজেদের সেনাও হারাতে হবে!

• আল-কাসসাম ব্রিগেডের মুখপাত্র আবু উবাইদাহ বলেছেন, গত ৪ দিনে অন্তত ৪৮ জায়োনিস্ট সেনাকে হত্যা করেছেন আল-কাসসাম ব্রিগেডের মুজাহিদগণ।

• ২৪শে ডিসেম্বর আল-কাসসাম ব্রিগেডের চালানো কয়েকটি আক্রমণ:

- জাবালিয়া শরণার্থী শিবিরের আল-কাসাইব এলাকায় ইয়াসিন-১০৫ দিয়ে ইসরায়েলি মারকাভা ট্যাংকে হামলা।
- উত্তর গাজার জাবালিয়া আল বালাদ এলাকার উপকণ্ঠে সন্ত্রাসী ইসরায়েলের ২টি মারকাভা ট্যাংকে ইয়াসিন-১০৫ দিয়ে হামলা।

- মধ্য গাজার জুহর আল-দিক এলাকায় প্রবেশ করা একদল জায়োনিস্ট সৈন্যকে অ্যান্টি পার্সনেল বিস্ফোরক ব্যবহার করে হামলা চালিয়েছেন মুজাহিদগণ। এতে দখলদার বাহিনীর ৬ সৈন্য নিহত হয়েছে এবং বাকিরা আহত হয়েছে।

- জাবালিয়া শরণার্থী শিবিরের আল-কাসাইব এলাকায় ৩ জায়োনিস্ট সৈন্যকে স্নাইপার হামলার শিকার বানানো। এদের মধ্যে একজন ছিল মেজর।

- মধ্য গাজার জুহর আল-দিকে একটি ভবনের ভেতরে ছিল ১০ সদস্যের জায়োনিস্ট স্পেশাল বাহিনী। মুজাহিদগণ তাদের উপর টিবিজি গোলা ব্যবহার করে হামলা চালিয়েছেন। এতে শত্রুবাহিনীর মাঝে হতাহতের ঘটনা ঘটেছে।

• ২৪শে ডিসেম্বর ইসরায়েলি বাহিনীর উপর কুদস ব্রিগেডের চালানো কয়েকটি আক্রমণ:

- রকেট ও মর্টার শেল দিয়ে খান ইউনিসে শত্রুশিবিরে হামলা।

- জাবালিয়া আল-বালাদ এলাকায় আল-নুজহা স্ট্রিটে তানডেম গোলা ব্যবহার করে মারকাভা ট্যাংকে হামলা।
- আল-জায়তুন বসতিতে দখলদার বাহিনীর একদল সেনার উপর হ্যাভি-ক্যালিবার মর্টার শেল ব্যবহার করে হামলা।
- সুফা এলাকায় শত্রুসেনাদের উপর মর্টার শেল দিয়ে হামলা।

- গাজা শহরের পূর্বে আল-জায়তুন ও শুজাইয়া এলাকায় দুটি আরপিজি শেল এবং একটি গেরিলা অ্যাকশন ডিভাইস ব্যবহার করে ৩টি জায়োনিস্ট সামরিক যানে হামলা।

- খান ইউনিসের ইসলামি কমপ্লেক্সের আশপাশে থাকা দখলদার বাহিনীর ঘাঁটিতে হ্যাভি-ক্যালিবার মর্টার শেল দিয়ে হামলা।

---

## শুক্রবার'নামাজের' বিরতি বাতিল করল ভারতের রাজ্যসভা

ভারতের রাজ্যসভায় শুক্রবারে অতিরিক্ত ৩০ মিনিটের মধ্যাহ্নভোজের বিরতি বাতিল করা হয়েছে। গত সপ্তাহের বুধবার উপরাষ্ট্রপতি এবং রাজ্যসভার চেয়ারম্যান জগদীপ ধনখার ঘোষণা অনুসারে উচ্চকক্ষ এখন শুক্রবার দুপুর ২ টায় লোকসভার সাথে সমন্বয় করে অধিবেশন শুরু করবে।

ধনকার নিজের সিদ্ধান্তের পক্ষে সাফাই গেয়ে বলেছে, "লোকসভা বসে দুপুর ২টায়। লোকসভা এবং রাজ্যসভা, সংসদের অবিচ্ছেদ্য অঙ্গ হওয়ায়, যতটা সম্ভব একই সময় মেনে চলা দরকার।"

গত অধিবেশনে জগদীপ ধনখার কর্তৃক নেওয়া সিদ্ধান্তটি বিতর্কের জন্ম দেয়। কারণ রাজ্যসভা শুক্রবারে অতিরিক্ত ৩০ মিনিটের মধ্যাহ্নভোজের বিরতির সময়টি ছিল মুসলিম সদস্যদের নামাজ পড়ার জন্য। শুক্রবার জিরো আওয়ারে বিষয়টি উঠে আসে।

মতবিনিময়ের সময় ডিএমকে সাংসদ এম মোহাম্মদ আবদুল্লাহ হস্তক্ষেপ করেন। সিদ্ধান্তের বিরুদ্ধে তার ভিন্নমত পেশ করেন। আবদুল্লাহ বলেছেন যে দুপুর ২:৩০ সময়টি ৬০-৭০ বছর ধরে একটি দীর্ঘস্থায়ী নির্ধারিত বিষয়। বিশেষত শুক্রবারে জুম্মা পালনে মুসলিম সদস্যদের সুবিধার্থে মনোনীত করা হয়েছিল।

জগদীপ ধনখার অবশ্য তার অনৈতিক সিদ্ধান্ত থেকে ফিরে আসে নি। সে বলেছে শুধুমাত্র মুসলিম সদস্যদের জন্য ব্যতিক্রম করা যাবে না। ধনখার আরো বলেছে যে সিদ্ধান্তটি সতর্কতার সাথে বিবেচনা করার পরে নেওয়া হয়েছে এবং লোকসভাকে পর্যবেক্ষণ করে সময়সূচির সামঞ্জস্যপূর্ণ করা হয়েছে।

তথ্যসূত্র:

1. Rajya Sabha Scraps 'Namaz' Break on Fridays, Aligns Timing with Lok Sabha - http://tinyurl.com/4nx8fx7b

---

## ২৪শে ডিসেম্বর, ২০২৩

### সার-ই-পুল তেল খনি: অর্থনৈতিক স্বনির্ভরতার পথে আরেক ধাপ

নিঃসন্দেহে কোনো সরকারের সম্পাদিত সবচেয়ে গুরুত্বপূর্ণ এবং প্রয়োজনীয় পদক্ষেপের মধ্যে একটি হল স্বয়ংসম্পূর্ণতা ও স্বনির্ভরতা অর্জন। ইমারতে ইসলামিয়া আফগানিস্তানের তালিবান সরকার এক দীর্ঘ পথ অতিক্রম করে এসে এই মৌলিক ও তাৎপর্যপূর্ণ লক্ষ্যে পৌঁছানোর জন্য প্রচুর কাজ করে যাচ্ছে। কেননা সরকার যখন স্বনির্ভরতা অর্জন করে, জনগণ ধীরে ধীরে স্বাবলম্বী হয়ে উঠে এবং তখন অন্যদের কোন সাহায্যের আর প্রয়োজন পরে না; এটি বিদেশে অভিবাসন কমিয়ে আনার ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা রাখে।

স্বনির্ভরতা প্রত্যেকের জন্যই প্রয়োজন, বিশেষ করে সরকার এবং শাসন ব্যবস্থার জন্য। কারণ উন্নতি তারই দরজায় কড়া নাড়ে, যিনি স্বাবলম্বী এবং নিজের পায়ে নিজে দাড়াতে সক্ষম। এর অনেক উদাহরণ রয়েছে এবং দেখা যায় কিভাবে স্বনির্ভর দেশগুলো উন্নয়নের অগ্রযাত্রার ধাপসমূহে বিভিন্ন সুযোগ-সুবিধা লুফে নিয়েছে এবং নিজ জাতিকে সময়কালের সর্বোত্তম সেবা সরবরাহ করতে সক্ষম হয়েছে।

সার-ই-পুল প্রদেশে জ্বালানী তেল উত্তোলন আফগানিস্তানের জন্য আশীর্বাদস্বরূপ। অর্থনৈতিক ব্যবস্থায় স্বনির্ভরতা অর্জনে জ্বালানী তেলের প্রভাব ব্যাপক; এটি অর্থনৈতিক সমৃদ্ধি আনয়নের অন্যতম হাতিয়ার। আর এই উদ্যোগ অনেক লোকের কর্মসংস্থানের সুযোগ তৈরি করবে এবং জনগণের একটি উল্লেখযোগ্য অংশের অভাব দূর করবে। একই সাথে এমন উদ্যোগ সংকটবস্থায় সরকারকে স্বস্তি দেয়।

অদূর ভবিষ্যতে সার-ই-পুল প্রদেশে তেল উত্তোলন প্রক্রিয়াটি সুচারুরূপে বাস্তবায়ন সম্পন্ন করা হবে। তাছাড়া আফগানিস্তানের অন্যান্য খনি- যেগুলোতে এখনো কাজ শুরু হয় নি, কেবল তদন্ত করা হয়েছে। এগুলোও দ্রুতই

উদ্বোধন করা হবে। ফলে ইমারতে ইসলামিয়া সরকার এবং জনগণ উভয়ই উন্নত জীবনযাত্রার অভিজ্ঞতা লাভের দিকে অগ্রসর হতে পারবে ইনশাআল্লাহ।

ইসলামি ইমারতের এই গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণের সাথে সাথে আফগানিস্তান নিঃসন্দেহে ধীরে ধীরে এগিয়ে যাবে এবং শীঘ্রই একটি সম্পূর্ণ স্বায়ত্তশাসিত রাষ্ট্রে রূপান্তরিত হবে, দারিদ্র্য ও অভাব-অনটনের চলমান অবস্থার অবসান হবে ইনশাআল্লাহ।

তথ্যসূত্র:

--------

1. https://www.alemarahenglish.af/afghanistans-road-to-financial-self-sufficiency/

---

## ফিলিস্তিনের জিহাদ || আপডেট – ২৩ ডিসেম্বর, ২০২৩

• গত ২৪ ঘণ্টায় ২০১ জন ফিলিস্তিনিকে হত্যা করেছে সন্ত্রাসী ইসরায়েল।

• আল-জাজিরার প্রতিবেদক জানিয়েছেন, পশ্চিম তীরের বেথেলহামে অভিযান চালিয়েছে ইসরায়েলি দখলদার বাহিনী।

• ইন্টারন্যাশনাল ফেডারেশন অব জার্নালিস্টস এর সহকারী জেনারেল সেক্রেটারি টিম দৌসন বলেছেন, ফিলিস্তিনি সাংবাদিকদের হুমকিমূলক কল দেওয়া হয়েছে। উল্লেখ্য, গাজায় সন্ত্রাসী ইসরায়েলি হামলায় ১০০ জন সাংবাদিক নিহত হয়েছে।

• বেনজামিন নেতানিয়াহুর সাথে এক ব্যক্তিগত কলে বাইডেন বলেছে, “আমি যুদ্ধবিরতির আহ্বান জানাইনি।”

• ভারত মহাসাগরে এক বাণিজ্য জাহাজে ড্রোন হামলা করা হয়েছে। কারা হামলা করেছে, তা জানা যায়নি।

• নিজেদের আরও ৮ অফিসার নিহত হওয়ার কথা স্বীকার করেছে জায়োনিস্ট বাহিনী। তাদের হিসাব অনুযায়ী, গাজায় স্থল অভিযান শুরুর পর থেকে নিহত হয়েছে ১৫৩, এবং আহত হয়েছে ৮৭৩০ জায়োনিস্ট সৈন্য।

• উত্তর গাজায় দখলদার বাহিনীর উপর মাঝারি ও ভারী অস্ত্র দিয়ে হামলা চালিয়েছেন আল-কাসসাম ব্রিগেডের মুজাহিদগণ। এরপর শত্রু বাহিনীকে সাহায্য করতে জায়োনিস্টদের আরেকটি বাহিনী আসলে, সেটিকেও হামলার লক্ষ্যবস্তু বানান মুজাহিদিন। আল-ইয়াসিন ১০৫ এবং টিবিজি দিয়ে শত্রুদের সামরিক যানে আঘাত হানেন তারা। এতে শত্রু সৈন্যদের কিছু নিহত, কিছু আহত হয়েছে। মুজাহিদগণ জায়োনিস্ট সৈন্যদের আর্ত চিৎকারের আওয়াজও শুনেছেন।

• আল-কাসসাম ব্রিগেড ২৩শে ডিসেম্বর ২৮ জায়োনিস্ট সৈন্যকে নিশ্চিতভাবে হত্যা করেছেন। আর ২২ সৈন্যকে আহত বা নিহত করেছেন। এসময় তারা ৯টি জায়োনিস্ট সামরিক যান ও ৪টি সামরিক জিপকে লক্ষ্য করে

হামলা চালান। এছাড়াও, ৪টি জায়োনিস্ট সৈন্যদলকে অ্যান্টি-পার্সনেল বোমা হামলা চালিয়েছেন। ৮ বারের মতো দখলদার বাহিনীর সাথে খুব কাছ থেকে সংঘর্ষে লিপ্ত হয়েছেন। শত্রু বাহিনীর উপর ২বার রকেট হামলা চালানো হয়েছে। ২ বার ববি-ট্র্যাপ টানেল, শত্রুসেনাদের অবস্থান নেওয়া একটি বাড়িতে অ্যান্টি পার্সনেল বোমা হামলা এবং ৫টি কমান্ড রুম ও সামরিক ঘাঁটিতে হামলা চালানো হয়েছে।

- আল-কাসসাম ব্রিগেডের পাশাপাশি সারায়া আল-কুদস, আল-আকসা শহীদি ব্রিগেড, আবু আলী মুস্তফা ব্রিগেড গাজা ও পশ্চিম তীরে জায়োনিস্ট বাহিনীর উপর হামলা চালিয়েছেন।

- গাজায় এখন পর্যন্ত নিহত হয়েছেন ২০,২৫৮ জন ফিলিস্তিনি, পশ্চিম তীরে নিহত হয়েছেন ৩০৩ জন।

---

## কাশ্মীরে স্বাধীনতাকামীদের অভিযানে ৫ ভারতীয় সেনা নিহত

ভারত দখলীকৃত কাশ্মীরের পুঞ্চ জেলায় ভারতীয় বাহিনীকে লক্ষ্য করে একটি অভিযান চালিয়েছেন স্বাধীনতাকামী মুজাহিদরা। এতে সামরিক বাহিনীর ৫ জন সদস্য নিহত হয়েছে। আহত হয়েছে আরও ৩ জন সেনা।

ভারতীয় গণমাধ্যমের তথ্যমতে, গত বুধবার (২০ ডিসেম্বর) থেকে পুঞ্চ এলাকা অভিযান চালিয়ে আসছিল ভারতীয় বাহিনী। অভিযান চলাকালীন গত বৃহস্পতিবার (২১ ডিসেম্বর) বিকেলে ডেরা কি গলি এলাকায় দখলদার বাহিনীর দুটি গাড়ি লক্ষ্য করে অতর্কিত আক্রমণ চালায় স্বাধীনতাকামীরা।

এ সময় উভয় বাহিনীর মধ্যে সংঘর্ষের ঘটনা ঘটে। সংঘর্ষে তাৎক্ষনিকভাবে ৪ ভারতীয় সেনা নিহত হয়। পরবর্তীতে চিকিৎসাধীন অবস্থায় আরও এক সেনা নিহত হওয়ার বিষয়টি সংবাদ মাধদম সূত্রে নিশ্চিত হওয়া গেছে।

তথ্যসূত্র:

1. 4 Soldiers Killed In J&K - http://tinyurl.com/yu8mxsdw

---

## লক্ষ্ণৌতে কাশ্মীরি বিক্রেতাদের উপর হামলা, গাড়ি উল্টে মালামাল নষ্ট

ভারতের উত্তর প্রদেশ রাজ্যের রাজধানী লক্ষ্ণৌয়ের পৌরসভা কাউন্সিলের কর্মচারীরা কাশ্মীরি মুসলিম বিক্রেতাদের উপর হামলা চালিয়েছে, ফলে তাদের গাড়ি উল্টে মালামাল নষ্ট হয়েছে। সোশ্যাল মিডিয়ায় প্রকাশিত ভিডিওতে দেখা যায়, কাশ্মীরি মুসলিম বিক্রেতাদের উপর হামলা করে এবং তাদেরকে চড় থাপ্পড় দিয়ে জোর করে পুলিশের গাড়িতে উঠানো হচ্ছে।

ঘটনাটি ঘটেছে গত ১৬ ডিসেম্বর, গোমতীনগর থানার আশেপাশে।

তথ্যসূত্র:

------------

1. ‘This is Our Kashi, Not Karachi’: Newly Elected BJP MLA in Rajasthan Tells Muslim Meat Shop Owners - https://tinyurl.com/mtru8dk6

---

## ইসরায়েলি হামলায় গাজায় হতাহত অর্ধ লাখেরও বেশি

ফিলিস্তিনের গাজায় সন্ত্রাসী ইসরায়েলের চলমান আগ্রাসনে হতাহত হয়েছেন অন্তত ৬০,০০০ হাজারেরও বেশি ফিলিস্তিনি। তাদের মধ্যে নিহতের সংখ্যা ১৬,২০০ ছাড়িয়েছে, আহতদের সংখ্যা ৪১,০০০ হাজারেও বেশি। পাশাপাশি এখনও নিখোঁজ রয়েছে অন্তত ৭,৫০০ ফিলিস্তিনি। হতাহতদের মধ্যে নারী ও শিশুদের সংখ্যা ৭০ শতাংশেরও বেশি।

ফিলিস্তিনি স্বাস্থ্য মন্ত্রণালয়ের বরাতে এসব তথ্য জানিয়েছে আল-জাজিরা। ফিলিস্তিনি কর্তৃপক্ষ জানিয়েছে, নিহত ১৬,২০০ ফিলিস্তিনির মধ্যে ৬,৬০০ জন শিশু এবং ৪,৩০০ জন নারী।

জাতিসংঘ বলছে, ইসরায়েলি হামলায় এ পর্যন্ত গাজায় অন্তত ১৬৭টি মসজিদ ক্ষতিগ্রস্ত হয়েছে। একই সাথে অন্তত ৩,০০,০০০ এর বেশি আবাসিক ভবন ও অন্তত ৩৩৯টি স্কুল ক্ষতিগ্রস্ত হয়েছে। ইসরায়েলি হামলায় ইতোমধ্যে ২৬টি হাসপাতাল ও ৫২টি স্বাস্থ্য কেন্দ্র পুরোপুরি বন্ধ হয়ে গেছে। এছাড়াও নিহত হয়েছেন অন্তত ২০১ জন স্বাস্থ্যকর্মী এবং আহত হয়েছেন অন্তত ১০০ জনেরও বেশি। এ সময়ে সংবাদ সংগ্রহ করতে গিয়ে ইসরায়েলি হামলায় নিহত হয়েছেন অন্তত ৬৩ জন সাংবাদিক।

ইসরায়েলি বাহিনীর বর্বর হামলা ও অবরোধে দশ লাখেরও বেশি ফিলিস্তিনি বাস্তুচ্যুত হয়েছেন। পানি, খাদ্য এবং অন্যান্য মৌলিক সরবরাহ থেকে এখনো বঞ্চিত গাজার বাসিন্দারা।

অন্যদিকে দখলকৃত পশ্চিম তীরেও চলছে ইসরায়েলের সন্ত্রাসী কার্যক্রম। এলাকাটিতে ইসরায়েলি হামলায় নিহতের সংখ্যা এখন ২৫৯ জনে দাঁড়িয়েছে, এর মধ্যে ৬১ জন শিশু। আহত হয়েছেন আরও ৩,৩৬৫ জন। এছাড়াও গ্রেফতার করা হয়েছে ৩,০০০ এর বেশি ফিলিস্তিনিকে, যার মধ্যে নারী-শিশু রয়েছে।

আল-জাজিরা জানিয়েছে, গাজায় প্রতি ঘণ্টায় গড়ে অন্তত ৪২টি বোমা হামলা চালিয়েছে ইসরায়েলি বাহিনী। ইসরায়েলি হামলায় প্রতি ঘণ্টায় অন্তত ১৫ জন ফিলিস্তিনি নিহত হয়েছে এবং আহত হয়েছে অন্তত ৩৫ জন। আর প্রতি ঘণ্টায় অন্তত ১২টি ভবন ধ্বংস্তূপে পরিণত হয়েছে।

ইসরায়েলি বাহিনী গাজায় এমন বর্বরতা চালাতে সরাসরি সমর্থন ও অস্ত্র সহযোগিতা দিচ্ছে পশ্চিমা বিশ্ব, বিশেষভাবে আমেরিকা। অন্যদিকে ইহুদিরাও গাজায় আগ্রাসনকে শুধুমাত্র তাদের নিজেদের যুদ্ধ নয় বরং পশ্চিমা বিশ্ব ও পশ্চিমা সভ্যতার যুদ্ধ বলেও উল্লেখ্য করছে। অথচ বেশিরভাগ আরব দেশ এখনো বক্তৃতা আর বিবৃতিতেই সীমাবদ্ধ রয়েছে।

তথ্যসূত্র:

--------------

1. Israel-Hamas war updates: More than 16,200 dead in Gaza from Israeli attack - https://tinyurl.com/486nndp3

2. Israel-Gaza war in maps and charts: Live tracker - https://tinyurl.com/42cfrpxs

3. This war is not only a war between Israel and Hamas - https://tinyurl.com/47j3pdhb

---

## ফিলিস্তিনের জিহাদ || আপডেট – ৬ ডিসেম্বর, ২০২৩

• দখলদার ইসরায়েল বলেছে, তাদের সন্ত্রাসী বাহিনী খান ইউনিসের কেন্দ্রে হামলা চালাচ্ছে।

• জাবালিয়া শরণার্থী শিবিরে ইসরায়েলি বাহিনীর চালানো একটি হামলায় আল-জাজিরার সাংবাদিক মুমিন আশরাফির পরিবারের ২২ সদস্য নিহত হয়েছে।

• জাতিসংঘ প্রধান গুতেরেস নিরাপত্তা পরিষদকে গাজায় যুদ্ধের মোকাবেলা করতে প্রথমবারের মতো আর্টিকেল ৯৯ আহ্বান করেছে। ফিলিস্তিন যুদ্ধ বিশ্ব শান্তি ও নিরাপত্তা ব্যবস্থাকে হুমকির মুখে ফেলবে বলে সতর্ক করেছে গুতেরেস।

• সন্ত্রাসী ইসরায়েল গাজায় ততটুকু জ্বালানি প্রবেশের অনুমতি দেওয়ার কথা জানিয়েছে, যেটুকু না হলে 'মানবিক বিপর্যয়' ঘটবে!

• দখলদার ইসরায়েলি সন্ত্রাসীদের একটি হেলিকপ্টারে SAM 7 মিসাইল দিয়ে সরাসরি আঘাত হেনেছেন মুজাহিদিন ব্রিগেড। এছাড়া, খান ইউনিসে জায়োনিস্টদের একটি এপিসি সামরিক যানও ধ্বংস করেছেন মুজাহিদিন ব্রিগেডের যোদ্ধারা। আর আল-কাসসাম ব্রিগেড, আল-কুদস ব্রিগেডের সাথে মুজাহিদিন ব্রিগেডের যোদ্ধারা সম্মিলিতভাবে গাজার উত্তরাঞ্চলে সন্ত্রাসী দখলদার বাহিনীর বিরুদ্ধে তীব্র প্রতিরোধ যুদ্ধে লিপ্ত হয়েছেন।

• আল-কাসসাম ব্রিগেড বুধবারে একটি ভিডিও প্রকাশ করেছেন। ভিডিওতে সন্ত্রাসী ইসরায়েলি বাহিনীর বেশ কয়েকটি ট্যাংকে হামলার দৃশ্য দেখা গেছে।

• আল-কাসসাম ব্রিগেড জায়োনিস্টদের ১২টি সামরিক যান, ৫টি মারকাভা ট্যাংক, ১টি এপিসিকে টার্গেট করে হামলা চালিয়েছেন।

• বিভিন্ন যুদ্ধক্ষেত্রে জায়োনিস্টদের ৬ সন্ত্রাসীর উপর সফলভাবে স্নাইপার হামলা চালিয়েছেন আল-কাসসাম ব্রিগেডের যোদ্ধারা। এছাড়াও, শত্রুদের অবস্থান করা বাড়িতে হামলা চালিয়েছে আল-কাসসাম ব্রিগেড।

• আল-কুদস ব্রিগেডের যোদ্ধারা ১০টি সামরিক যানকে লক্ষ্য করে হামলা চালিয়েছেন। একটি জায়োনিস্ট এপিসি ধ্বংস করেছেন। বনী সুহেইলাতে এক জায়োনিস্ট সন্ত্রাসীকে সফলভাবে স্নাইপার হামলার শিকার বানিয়েছেন। এছাড়াও, খান ইউনিসের পূর্বাঞ্চলে অ্যান্টি-পার্সোনেল বিস্ফোরক দিয়ে একদল জায়োনিস্ট সন্ত্রাসীর উপর হামলা চালিয়েছেন আল-কুদস ব্রিগেডের যোদ্ধারা।

• গাজায় সন্ত্রাসী ইসরায়েলের হামলায় এখন পর্যন্ত নিহতের সংখ্যা অন্তত ১৬,২৪৮ জন। নিহতদের মধ্যে শিশু আছে ৭১১২। গাজায় নিখোঁজ আছেন আরও অন্তত ৭৬০০ জন। দখলীকৃত পশ্চিম তীরে ৬৩ শিশুসহ ২৬২ জনকে হত্যা করেছে দখলদার ইসরায়েলি বাহিনী।

---

## ০৬ই ডিসেম্বর, ২০২৩

### ইসলামি বিশ্ব উলামা জোটের প্রতিনিধি দলের সাথে আফগান প্রধানমন্ত্রীর সাক্ষাৎ

ইসলামি বিশ্ব উলামা জোটের প্রতিনিধি দলের সাথে সাক্ষাত করেছেন আফগানিস্তান ইসলামি ইমারতের প্রধানমন্ত্রী মোল্লা মুহাম্মাদ হাসান আখুন্দ হাফিজাহুল্লাহ। গত ৩রা ডিসেম্বর উলামা জোটের প্রতিনিধিদলকে আফগানিস্তানে স্বাগত জানান তিনি।

প্রধানমন্ত্রীর সাথে সাক্ষাতে আফগানিস্তানে চলমান ইসলামি শরীয়াহ ব্যবস্থার প্রশংসা করেন আলেমগণ। তারা বলেন, এই শাসনব্যবস্থা কায়েম হয়েছে আফগান আলেম, হাফেজ ও মুজাহিদদের ত্যাগের বিনিময়ে। তারা আফগানিস্তান ইসলামি ইমারতকে ইসলামি শরীয়াহ ব্যবস্থার একটি উজ্জ্বল প্রতীক বলে মনে করেন এবং আফগানিস্তান ও ফিলিস্তিনি মুজাহিদদের প্রতি মুসলিম বিশ্ব তাকিয়ে আছে বলে উল্লেখ করেন।

উলামা জোটের পক্ষ থেকে কথা বলেন ইসলামি বিশ্ব উলামা জোটের মহাসচিব ড. আলী আল-ক্বারা দাগি। তিনি আফগানিস্তানের রাজনীতি, অর্থনীতি এবং সামাজিক ক্ষেত্রে উলামা জোটের সার্বিক সহযোগিতার ব্যাপারে আশ্বাস দেন। উলামা জোটের প্রতিনিধিরা ইসলামি বিশ্বের ৬৪টি সমাজ এবং চার মাজহাবের প্রতিনিধিত্ব করেন বলে উল্লেখ করেন ড. আলী।

সভায় আলেমগণ মুসলিম উম্মাহর মধ্যে ঐক্যের প্রয়োজনীয়তার ব্যাপারে গুরুত্বারোপ করেন। তারা বলেন, একমাত্র আলেমরাই নির্যাতিত ফিলিস্তিনিদের সমস্যাগুলো সমাধানের দায়িত্ব কাঁধে তুলে নিতে পারেন।

আগত উলামা প্রতিনিধি দলের প্রতি কৃতজ্ঞতা প্রকাশ করেন প্রধানমন্ত্রী মোল্লা মুহাম্মাদ হাসান আখুন্দ। তিনি আফগানিস্তানে বর্তমান ইসলামি শরীয়াহ ব্যবস্থা গঠনে আলেমদের ভূমিকাকে স্বীকৃতি দেন। মুসলিম বিশ্বে আলেমদের প্রচেষ্টা এবং অক্লান্ত পরিশ্রমের কথাও উল্লেখ করেন তিনি। আফগান এবং ফিলিস্তিন জাতির একই ধরনের সংগ্রামের ইতিহাসকে বিশেষভাবে উল্লেখ করে তিনি বলেন, মুসলিম উম্মাহর এই সমস্যাগুলো সমাধানে ঐক্যের প্রয়োজনীয়তা খুব বেশি।

তাছাড়া, আফগানিস্তানে চলমান উল্লেখযোগ্য সংকট যেমন- ভূমিকম্প, বন্যা ও কতিপয় দেশ থেকে আফগান শরণার্থীদের গণ-উচ্ছেদের বিষয়গুলোও তুলে ধরেন ইমারতে ইসলামিয়ার প্রধানমন্ত্রী মোল্লা মুহাম্মাদ হাসান আখুন্দ। এই সমস্যাগুলো সমাধানে ইসলামি ইমারতের কর্মকর্তারা প্রতিশ্রুতিবদ্ধ আছে বলে তিনি আশ্বাস দেন এবং সম্ভাব্য সার্বিক সহযোগিতার ব্যাপারে সম্মতি দেন।

প্রধানমন্ত্রী তাঁর বক্তব্যের শেষ দিকে ইসলামি দেশগুলোর মাঝে পারস্পরিক সহযোগিতা ও আন্তরিকতার প্রয়োজনীয়তার ব্যাপারে গুরুত্বারোপ করেন এবং মুসলিম উম্মাহর চলমান সমস্যাগুলো সমাধানে একে অপরকে দোয়ায় স্মরণ রাখার প্রত্যাশা ব্যক্ত করেন।

তথ্যসূত্র:

---------

Prime Minister meets delegation of scholars from Ulema Association of Islamic countries

---

## ফিলিস্তিনের জিহাদ || আপডেট – ৫ ডিসেম্বর, ২০২৩

• হামাসের একজন সিনিয়র কর্মকর্তা বলেছেন, ইসরায়েল গাজায় আগ্রাসন চালানো বন্ধ না করলে ইসরায়েলের সাথে আর কোনো বন্দী মুক্তি নিয়ে আলোচনা হবে না।

• সন্ত্রাসী ইসরায়েল দক্ষিণ গাজার খান ইউনিসে স্থল অভিযান চালাচ্ছে। দেইর আল বালাহতে দখলদার ইসরায়েলের বিমান হামলায় কয়েক ডজন ফিলিস্তিনি নিহত হয়েছেন।

• সন্ত্রাসী ইসরায়েল মধ্য ও দক্ষিণ গাজায় হামলার তীব্রতা বাড়াচ্ছে।

• জাতিসংঘের শরণার্থী বিষয়ক সংস্থা জানিয়েছে, তাদের ধারণা, আগামী দিনগুলোতে রাফাহ এলাকাতে আরও দশ লক্ষাধিক বাস্তুচ্যুত ফিলিস্তিনি আসবেন। বর্তমানে হাজার হাজার ফিলিস্তিনি সাহায্যহীন অবস্থায় রাস্তায় রাতযাপন করছেন। সংস্থাটির প্রধান বলেছে, গাজায় অবরোধ আরোপের কারণে বিশাল সংখ্যক মানুষ মারা যেতে পারে।

• সন্ত্রাসী নেতানিয়াহু আবারও বলেছে যে, যুদ্ধ শেষে গাজার নিয়ন্ত্রণ নেবে ইসরায়েলি সন্ত্রাসী বাহিনী। আর এই সন্ত্রাসী ইসরায়েলি বাহিনীই নাকি গাজার 'বেসামরিকীকরণ' নিশ্চিত করতে পারবে।

• দক্ষিণ সীমান্তে ইসরায়েলি হামলায় লেবাননের এক সেনা নিহত হয়েছে বলে জানিয়েছে দেশটি। দুই মাসের যুদ্ধে এই প্রথম লেবাননের কোনো সেনা নিহত হলো।

• সন্ত্রাসী ইসরায়েলের নেতারা বলেছে, ইসরায়েলি সকল বন্দীদের মুক্তি ও গাজায় হামাস নির্মূল না হওয়া পর্যন্ত যুদ্ধ চলবে।

• যুক্তরাষ্ট্র ঘোষণা দিয়েছে যে, দখলীকৃত পশ্চিম তীরে সহিংসতায় জড়িত ইসরায়েলি দখলদারদের উপর তারা ভিসা নিষেধাজ্ঞা দেবে। অথচ এই যুক্তরাষ্ট্রই ফিলিস্তিনিদের হত্যা করতে ইসরায়েলকে সর্বরকম সহযোগিতা করছে। তাই, যুক্তরাষ্ট্রের এই ঘোষণাকে প্রতারণা ও তামাশা ছাড়া আর কিছু বলার সুযোগ নেই।

• আল-কাসসাম ব্রিগেডের মুজাহিদগণ এবং অন্য ফিলিস্তিনি প্রতিরোধ বাহিনীগুলো গত ২৪ ঘণ্টায় দখলদার ইসরায়েলি বাহিনীর উপর তীব্র হামলা চালিয়েছেন। আল-কাসসাম ব্রিগেডের হামলায় দখলদার বাহিনীর ২৪টি সামরিক যান আংশিক বা পুরোপুরি ধ্বংস হয়েছে। ১৮ দখলদার সৈন্যকে সরাসরি টার্গেট করে হামলা চালিয়েছেন, ৮ দখলদারকে স্নাইপার হামলা চালিয়ে হতাহত করেছেন।

• এছাড়া ইসরায়েলি স্পেশাল ফোর্সের একটি বাড়ি গুড়িয়ে দিয়েছেন আল-কাসসাম ব্রিগেড। সন্ত্রাসী ইসরায়েলি বাহিনীর উপর তাদের অবস্থানরত অঞ্চলেও হামলা চালিয়েছেন মুজাহিদগণ।

• সন্ত্রাসী ইসরায়েলের হামলায় গাজায় এখন পর্যন্ত ১৬ হাজার ২৪৮ জন ফিলিস্তিনি নিহত হয়েছেন।

---

## কাশ্মীরে নবী (ﷺ)-কে নিয়ে কটূক্তিমূলক পোস্ট, মুসলিম ছাত্রদের প্রতিবাদ

ন্যাশনাল ইনস্টিটিউট অফ টেকনোলজি-শ্রীনগরে নবী মুহাম্মদ (ﷺ)-কে নিয়ে এক হিন্দু ছাত্রের করা অবমাননাকর মন্তব্যের বিরুদ্ধে ব্যাপক বিক্ষোভ শুরু হয়েছে। গত মঙ্গলবার থেকে এই বিক্ষোভ চলছে।

জানা গেছে, এনআইটি শ্রীনগরের 'প্রথমেশ সিন্ধে' নামে এক হিন্দু ছাত্র ইনস্টাগ্রামে একটি ভিডিও পোস্ট করার পরে মুসলিমদের মাঝে ক্ষোভ তৈরি হয়। ভিডিওটিতে নবীজি (ﷺ)-কে নিয়ে আপত্তিকর মন্তব্য এবং অবমাননাকর বিষয়বস্তুতে ভরপুর ছিল, আর তাই এর বিরুদ্ধে বিক্ষোভে নামেন মুসলিম শিক্ষার্থীরা।

ইন্টারনেটে প্রচারিত এই ঘটনার একটি ভিডিওতে দেখা যায়, ছাত্ররা অভিযুক্ত ছাত্রের বিরুদ্ধে স্লোগান দিচ্ছে এবং তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার দাবি করছে। ছাত্ররা নবীর (ﷺ) প্রশংসামূলক স্লোগানও দিচ্ছিলেন।

শিক্ষার্থীরা শহরের নিগেন এলাকায় অবস্থিত প্রতিষ্ঠানের উভয় গেট অবরোধ করে এবং ক্যাম্পাসের ভেতরে স্লোগান দেয়। সেখানে প্রথমেশের ভিডিওর সমর্থক পক্ষও উপস্থিত থাকায় তাদের মধ্যে তর্ক বিতর্ক হয়, ফলে পরিস্থিতি উত্তেজনাপূর্ণ হয়ে উঠে।

এনআইটি শ্রীনগরের রেজিস্ট্রার ও প্রফেসর আতিক-উ-রহমান বলেছেন যে, ভিডিওটি কোনও নির্দেশিকা বা নীতি লঙ্ঘন করেছে কিনা তা নির্ধারণ করতে তারা বিষয়টি তদন্ত করছে। তিনি আরও জানিয়েছে যে, "ঐ হিন্দু শিক্ষার্থীকে ভোরে বাড়ি পাঠানো হয়েছে।" মঙ্গলবার প্রশাসনের পক্ষ থেকে ২৯ নভেম্বরের সকল একাডেমিক কার্যক্রম, পরীক্ষা ও প্রশাসনিক কাজ স্থগিত করে নোটিশ জারি করা হয়েছে।

NIT-এর ছাত্ররা প্রতিবাদ করার পর শ্রীনগরের ক্লাস্টার ইউনিভার্সিটির অমর সিং কলেজের ছাত্ররা ক্যাম্পাসের অভ্যন্তরে নবীকে নিয়ে করা অবমাননাকর মন্তব্যের বিরুদ্ধে সংহতি সমাবেশের আয়োজন করেন।

কাশ্মীর অঞ্চলের পুলিশ মহাপরিদর্শক ভি কে বার্দি বলেছে, তারা আন্দোলনকারী শিক্ষার্থীদের বিরুদ্ধে প্রশাসনের অভিযোগ পাওয়ার পরে একটি মামলা দায়ের করেছে। তদন্ত সাপেক্ষে পুলিশ শিক্ষার্থীদের বিরুদ্ধে ব্যবস্থা নেবে বলেও জানায় সে।

NIT-এর কাশ্মীরি ছাত্ররা বিগত তিক্ত অভিজ্ঞতার কথা মাথায় রেখে পুলিশের পক্ষ থেকে অন্যায় আটক নিয়ে তাদের ভয় ও উদ্বেগ প্রকাশ করেছেন। কেননা, কিছুদিন আগেই পুলিশ শের-ই-কাশ্মীর ইউনিভার্সিটি অফ এগ্রিকালচারাল সায়েন্সেস অ্যান্ড টেকনোলজির (SKUAST) সাতজন কাশ্মীরি মুসলিম শিক্ষার্থীকে আটক করেছে। তারা ক্রিকেট বিশ্বকাপে ভারতের বিরুদ্ধে অস্ট্রেলিয়ার জয় উদযাপন করায় তাদেরকে বেআইনি কার্যকলাপ প্রতিরোধ আইন (UAPA) এর অধীনে গ্রেপ্তার করেছে।

NIT কতৃপক্ষ অভিযুক্ত ছাত্রের ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেয়ার আশ্বাস দেয়ায় আপাতত বিক্ষোভ কর্মসূচী মুলতবি রাখা হয়েছে।

তথ্যসূত্র:

-----

1. Students protest at NIT Srinagar against derogatory social media post on Prophet Muhammad
- https://tinyurl.com/52wmd4sf

---

## ০৫ই ডিসেম্বর, ২০২৩

### প্রত্যাবর্তনকৃত শরণার্থীদের সহায়তা প্রদান বিষয়ক আফগান হাই কমিশনের প্রতিবেদন (৪ ডিসেম্বর)

আফগানিস্তানের পার্শ্ববর্তী দেশ পাকিস্তান ও ইরান থেকে দেশগুলোর ইসলামবিরোধী সরকারের অমানবিক সিদ্ধান্তের কারণে আফগানিস্তানে ফিরতে বাধ্য হচ্ছেন শরণার্থীরা। বিভিন্ন পথ দিয়ে দেশে প্রবেশ করছেন তারা। ইমারতে ইসলামিয়া আফগানিস্তান এই শরণার্থীদের সাহায্য করার জন্য বেশ কয়েকটি কমিটি গঠন করেছেন। এই সকল কমিটি নিয়মিত আফগান শরণার্থীদের সহায়তা কার্যক্রম চালিয়ে যাচ্ছেন এবং স্বচ্ছতা ও জবাবদিহিতার জন্য নিয়মিত তদের কার্যক্রমের রিপোর্ট প্রকাশ করছেন।

**৪ঠা ডিসেম্বরের প্রকাশিত রিপোর্টটি তুলে ধরা হলো আল ফিরদাউসের পাঠকদের জন্য:**

*তুরখাম (কল্পিত ডুরান্ড সীমান্ত)*

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

তুরখামে এই কমিটি নতুনভাবে আরও ২৪৪ পরিবারের নিবন্ধন করেছেন।

**পরিবহন ও স্থানান্তর বিষয়ক কমিটি:**

২৬৮ সদস্যের ৫৪টি পরিবারকে তুরখাম থেকে নানগারহার, কোনার, লাগমান ও কাবুলে প্রদেশে পাঠানো হয়েছে এবং তাদেরকে ৩০,৫০০ টাকা ধার হিসেবে দেওয়া হয়েছে।

**অস্থায়ী আবাসন বিষয়ক কমিটি:**

উমারি ক্যাম্পে ১০টি তাবু এবং ৮টি টয়লেট নির্মাণ করা হয়েছে। ১৩০টি ট্যাংকে পানি সরবরাহ করা হয়েছে। ৫০টি পরিবার বর্তমানে ক্যাম্পে অবস্থান করছেন।

**সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি:**

সেবা কমিটি উমারি ক্যাম্পে ৬ হাজার শরণার্থীর মাঝে খাবার বিতরণ করেছেন এবং ১৩০টি ট্যাংকে পানি সরবরাহ করেছেন। সেবা কমিটির কর্মকর্তারা ৫১২টি সিম কার্ড বিনামূল্যে শরণার্থীদের মাঝে বিতরণ করেছেন।

**তথ্য ও জনসচেতনতা বিষয়ক কমিটি:**

এই কমিটি উমারি ক্যাম্প ও কল্পিত ডুরান্ড লাইনের বিভিন্ন অংশে অবস্থান নেওয়া শরণার্থীদের নিয়ে সভা-সমাবেশের আয়োজন করেছেন। এর মাধ্যমে তারা শরণার্থীদেরকে পরবর্তী পদক্ষেপ সম্পর্কে প্রয়োজনীয় তথ্য শেয়ার করেছেন এবং সচেতনতা সৃষ্টির চেষ্টা চালিয়েছেন। ব্যক্তিগত সুবিধার জন্য শরণার্থী হিসেবে নিজেকে মিথ্যা পরিচয় না দেওয়ার ব্যাপারটিকে তারা গুরুত্বের সাথে আলোচনা করেছেন। যদি এই কাজে কেউ ধরা পড়ে, তবে তার বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়ার কথা বলেছেন।

ইওএম কার্যালয়ের সাথে সমন্বয় করে শরণার্থীদের মাঝে অভিবাসন সংক্রান্ত ডকুমেন্টও বিতরণ করেছে এই কমিটি।৪ শিশুকে তাদের পরিবারের কাছে হস্তান্তর করা হয়েছে। হারিয়ে যাওয়া অনেকগুলো ডকুমেন্ট ও নাগরিক কার্ড মালিকদের কাছে হস্তান্তর করা হয়েছে। এছাড়া, ক্যাম্পে তথ্য বোর্ড স্থাপন করা হয়েছে।

**অভিবাসীদের কর্মসংস্থান বিষয়ক কমিটি:**

তুরখামে এই কমিটি ১৪ জন স্নাতক ডিগ্রিধারী, ৬ জন স্নাতকোত্তর ডিগ্রিধারী, ১৪ জন হাফেজের নিবন্ধন করেছেন। এছাড়া, ৪৩৫ জন কর্মী এবং ২৪৯ জন পেশাগত দক্ষতাসম্পন্ন ব্যক্তির নিবন্ধনও সম্পন্ন করা হয়েছে।

*স্পিন বোল্ডাক (কল্পিত ডুরান্ড লাইন)*

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

স্পিন বোল্ডাকে এই কমিটি ৯৬২ সদস্যের ১৬৭টি পরিবারের নিবন্ধন সম্পন্ন করেছে। এর মধ্যে ১৪০টি পরিবারের ৭৯৩ জন সদস্যের দায়িত্ব আইওএম ও ডব্লিউএফবি এর অধীনে দেওয়া হয়েছে। আর ১৬৯ সদস্যের ২৭টি পরিবারের দায়িত্ব দেওয়া হয়েছে আইওএম এবং ইউএনএইচসিআরের কাছে।

**পরিবহন ও স্থানান্তর কমিটি:**

২৬২ সদস্যের ৪৫টি পরিবারকে স্পিন বোল্ডাক ও কান্দাহার থেকে হেরাত, কাবুল ও কান্দাহার প্রদেশে স্থানান্তর করা হয়েছে। প্রত্যেক পরিবারকে ৩৮ হাজার আফগানি মুদ্রা ধার হিসেবে দেওয়া হয়েছে।

**সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি:**

এই কমিটি ৩৭০০ শরণার্থীর জন্য খাদ্য সরবরাহ করেছে এবং উমারি ও শেরানদাম ক্যাম্পে ৮৪,০০০ লিটার পানির ব্যবস্থা করেছে। স্বাস্থ্য বিষয়ক দল ২৫৬ রোগীর চিকিৎসা দিয়েছে, ১,৮৩২ জন শরণার্থীকে বিভিন্ন ভ্যাকসিন দিয়েছে, ৮৮০ জন লোকের স্বাস্থ্য পরীক্ষা করেছেন, এবং ৫টি ম্যালেরিয়া ও করোনা স্যাম্পল নিয়ে গেছেন।

*জাবুল (কল্পিত ডুরান্ড লাইন)*

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

জাবুল প্রদেশের শামালজু জেলার জানযির এলাকায় ৫ সদস্যের ১টি পরিবারের নিবন্ধন ও বায়োমেট্রিক করা হয়েছে।

**পরিবহন ও স্থানান্তর কমিটি:**

একটি পরিবারকে জানযির এলাকা থেকে শামালজু জেলায় স্থানান্তর করা হয়েছে।

**অর্থ ব্যবস্থাপনা কমিটি:**

জাবুলে একটি পরিবারকে ১০ হাজার আফগানি অর্থ সাহায্য দেওয়া হয়েছে। এছাড়া, এই পরিবারকে শিশুদের জন্য শীতের কাপড়সহ ২৩টি উপকরণ দিয়েছে রেড ক্রিসেন্ট সোসাইটি।

**সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি:**

জাবুলে এই কমিটি ৫০ জন ফিরে আসা শরণার্থীকে রাতের খাবার খাইয়েছে।

*পাকতিকা (কল্পিত ডুরান্ড লাইন)*

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

ডুরান্ড লাইনের আংগুর আদায় ৭টি পরিবারের নিবন্ধন করা হয়েছে।

**পরিবহন ও স্থানান্তর কমিটি:**

৭টি পরিবারকে আংগুর আদা থেকে শরণার্থী শিবিরে পাঠানো হয়েছে এবং পরে তাদের নিজ নিজ জেলা ও গ্রামে পাঠানো হয়েছে।

**অর্থ ব্যবস্থাপনা কমিটি:**

আংগুর আদার ৭টি পরিবারকে অর্থ সহায়তা দিয়েছেন এই কমিটি। প্রতিটি পরিবারকে ১০ হাজার আফগানি দেওয়া হয়েছে।

**সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি:**

আংগুর আদা এবং শরনাতে ২২ জন শরণার্থীকে চিকিৎসা দিয়েছে এই কমিটি। ৬৭ জনের খাবারের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া তাদের আবাসনের ব্যবস্থাসহ অন্যান্য প্রয়োজনীয় বিষয়াদির ব্যবস্থা করা হয়েছে। যোগাযোগ ও তথ্য প্রযুক্তি বিষয়ক কর্মকর্তারা ৯টি সিম কার্ডও বিতরণ করেছেন সেখানে।

**তথ্য ও জনসচেতনতা বিষয়ক কমিটি:**

এই কমিটি ফিরে আসা শরণার্থীদেরকে তাদের সন্তানের ভবিষ্যৎ ও শিক্ষা ব্যবস্থা নিয়ে তথ্য সরবরাহ করেছেন।

*নিমরুজ:*

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

সিল্ক রোড দিয়ে দেশে ফেরা ৪৫ পরিবারের ১৪৪ সদস্যের নিবন্ধন ও বায়োমেট্রিক করা হয়েছে। একইভাবে গত ২৪ ঘণ্টায় ১৬৪২ জন ব্যক্তির নিবন্ধন করা হয়েছে, যাদের মধ্যে ১৪১ জনের দায়িত্ব দেওয়া হয়েছে আইওএমকে।

**অস্থায়ী আবাসন কমিটি:**

শরণার্থীদের জন্য তৈরি অস্থায়ী শিবিরে ৩০ পরিবারের ৯৬ সদস্যের আবাসনের ব্যবস্থা করা হয়েছে। তাদেরকে নগদ অর্থও প্রদান করা হয়েছে।

**অর্থ ব্যবস্থাপনা কমিটি:**

নিমরুজে ৬ পরিবারকে ১০ হাজার আফগানি দিয়েছে এই কমিটি।

*হেরাত*

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

৫৩ জন সদস্যের ১৯টি পরিবারের তথ্য হেরাতের ইসলাম কালা বন্দরে সোমবারে নিবন্ধন করা হয়েছে।

**অর্থ ব্যবস্থাপনা বিষয়ক কমিটি:**

হেরাতে ১৫টি পরিবারকে ১০ হাজার আফগানি দিয়েছে এই কমিটি।

*কাবুল*

**পরিবহন ও স্থানান্তর কমিটি:**

১৬২ সদস্যের ৩২টি পরিবারকে কুন্দুজ ও বলখ প্রদেশে পাঠিয়েছেন পরিবহন ও স্থানান্তর কমিটি।

তথ্যসূত্র:

------------

1. Daily report of high commission for facilitation of returning refugees - https://tinyurl.com/44xyuj9p

---

## প্রত্যাবর্তনকৃত শরণার্থীদের সহায়তা প্রদান বিষয়ক আফগান হাই কমিশনের প্রতিবেদন (৩ ডিসেম্বর)

আফগানিস্তানের পার্শ্ববর্তী দেশ পাকিস্তান ও ইরান থেকে দেশগুলোর ইসলামবিরোধী সরকারের অমানবিক সিদ্ধান্তের কারণে আফগানিস্তানে ফিরতে বাধ্য হচ্ছেন শরণার্থীরা। বিভিন্ন পথ দিয়ে দেশে প্রবেশ করছেন তারা। ইমারতে ইসলামিয়া আফগানিস্তান এই শরণার্থীদের সাহায্য করার জন্য বেশ কয়েকটি কমিটি গঠন করেছেন। এই সকল কমিটি নিয়মিত আফগান শরণার্থীদের সহায়তা কার্যক্রম চালিয়ে যাচ্ছেন এবং স্বচ্ছতা ও জবাবদিহিতার জন্য নিয়মিত তদের কার্যক্রমের রিপোর্ট প্রকাশ করছেন।

**৩রা ডিসেম্বরের প্রকাশিত রিপোর্টটি তুলে ধরা হলো আল ফিরদাউসের পাঠকদের জন্য:**

*তুরখাম (কল্পিত ডুরান্ড সীমান্ত)*

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

তুরখামে এই কমিটি নতুনভাবে আরও ২০৩ পরিবারের নিবন্ধন করেছেন।

**পরিবহন ও স্থানান্তর বিষয়ক কমিটি:**

তুরখাম থেকে ৪২ টি পরিবারের ২২১ জন সদস্যকে কাবুল, লাগমান, নানগারহার এবং কোনার প্রদেশে পাঠানো হয়েছে। তাদেরকে ৬৫ হাজার আফগানি মুদ্রা ধার হিসেবে দেওয়া হয়েছে।

**অস্থায়ী আবাসন বিষয়ক কমিটি:**

উমারি ক্যাম্পে ২২টি তাবু এবং ৮টি টয়লেট নির্মাণ করা হয়েছে। ৮টি ট্যাংকার দিয়ে ১৩০টি ট্যাংকে পানি সরবরাহ করা হয়েছে। ৫০টি পরিবার বর্তমানে ক্যাম্পে অবস্থান করছেন। আর বাকি পরিবারগুলোকে তাদের নিজেদের এলাকায় পাঠানো হয়েছে।

**সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি:**

সেবা কমিটি উমারি ক্যাম্পে ৬ হাজার শরণার্থীর মাঝে রুটি ও পানি বিতরণ করেছেন। বিভিন্ন সাহায্য সংস্থা ২৫০টি কম্বল, ৩৫০ প্যাক মিনারেল পানি, ৩০০ চাদর, জুতা ও কোট, ৩৫০ প্যাক খাদ্য সামগ্রী, এবং ১ লাখ ৩৫ হাজার লিটার পানি দিয়েছেন শরণার্থীদেরকে। সেবা কমিটির কর্মকর্তারা ৫৮১টি সিম কার্ড বিনামূল্যে শরণার্থীদের মাঝে বিতরণ করেছেন।

**তথ্য ও জনসচেতনতা বিষয়ক কমিটি:**

এই কমিটি উমারি ক্যাম্প ও কল্পিত ডুরান্ড লাইনের বিভিন্ন অংশে অবস্থান নেওয়া শরণার্থীদের নিয়ে সভা-সমাবেশের আয়োজন করেছেন। এর মাধ্যমে তারা শরণার্থীদেরকে পরবর্তী পদক্ষেপ সম্পর্কে প্রয়োজনীয় তথ্য শেয়ার করেছেন এবং সচেতনতা সৃষ্টির চেষ্টা চালিয়েছেন। ব্যক্তিগত সুবিধার জন্য শরণার্থী হিসেবে নিজেকে মিথ্যা পরিচয় না দেওয়ার ব্যাপারটিকে তারা গুরুত্বের সাথে আলোচনা করেছেন। যদি এই কাজে কেউ ধরা পড়ে, তবে তার বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়ার কথা বলেছেন। ইওএম কার্যালয়ের সাথে সমন্বয় করে শরণার্থীদের মাঝে অভিবাসন সংক্রান্ত ডকুমেন্টও বিতরণ করেছেন এই কমিটি।

**অভিবাসীদের কর্মসংস্থান বিষয়ক কমিটি:**

তুরখামে এই কমিটি মোট ৩৭৫ জন লোকের নিবন্ধন করেছেন। তাদের মধ্যে ১৯ জন আছেন স্নাতক ডিগ্রিধারী, ৩ জন স্নাতকোত্তর ডিগ্রিধারী, ৬ জন হাফেজ, ২জন আলেম, ১জন আলিয়া মাদরাসার সার্টিফিকেটধারী, ১৬৪ জন কর্মী এবং ১৮২ জন পেশাগত দক্ষতাসম্পন্ন ব্যক্তি।

*স্পিন বোল্ডাক (কল্পিত ডুরান্ড লাইন)*

**পরিবহন ও স্থানান্তর কমিটি:**

৫৩২ সদস্যের ৭৮টি পরিবারকে স্পিন বোল্ডাক ও কান্দাহার থেকে হেলমান্দ, কাবুল ও কান্দাহার প্রদেশে স্থানান্তর করা হয়েছে। এই পরিবারগুলোকে ১ লাখ ২৬ হাজার আফগানি ধার হিসেবে দেওয়া হয়েছে।

**সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি:**

এই কমিটি ৪ হাজার শরণার্থীর জন্য খাদ্য সরবরাহ করেছে এবং উমারি ও শেরানদাম ক্যাম্পে ৮৬ হাজার লিটার পানির ব্যবস্থা করেছে। স্বাস্থ্য বিষয়ক দল ২৬২ রোগীর চিকিৎসা দিয়েছে, ১,৯৫৪ জন শরণার্থীকে ভ্যাকসিন দিয়েছে, ৮৩৪ জন লোকের স্বাস্থ্য পরীক্ষা করেছেন, এবং ৭টি ম্যালেরিয়া ও করোনা স্যাম্পল নিয়ে গেছেন।

*পাকতিকা (কল্পিত ডুরান্ড লাইন)*

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

আজ (৩রা ডিসেম্বর) ডুরান্ড লাইনের আংগুর আদায় ৭ টি পরিবারের নিবন্ধন করা হয়েছে।

**পরিবহন ও স্থানান্তর কমিটি:**

২টি পরিবারকে আংগুর আদা থেকে শরণার্থী শিবিরে পাঠানো হয়েছে এবং পরে তাদের নিজ নিজ জেলা ও গ্রামে পাঠানো হয়েছে।

**অর্থ ব্যবস্থাপনা কমিটি:**

আংগুর আদার ২টি পরিবারকে অর্থ সহায়তা দিয়েছেন এই কমিটি। প্রতিটি পরিবারকে ১০ হাজার আফগানি দেওয়া হয়েছে।

**সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি:**

আংগুর আদায় ২৫ জন শরণার্থীকে চিকিৎসা দিয়েছে এই কমিটি। এছাড়া ৬ জনকে ভ্যাকসিন দেওয়া হয়েছে, ৮৬ জনের খাবারের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া তাদের আবাসনের ব্যবস্থাসহ অন্যান্য প্রয়োজনীয় বিষয়াদির ব্যবস্থা করা হয়েছে। যোগাযোগ ও তথ্য প্রযুক্তি বিষয়ক কর্মকর্তারা ৯টি সিম কার্ডও বিতরণ করেছেন সেখানে।

**তথ্য ও জনসচেতনতা বিষয়ক কমিটি:**

এই কমিটি ফিরে আসা শরণার্থীদেরকে তাদের সন্তানের ভবিষ্যৎ ও শিক্ষা ব্যবস্থা বিষয়ে তথ্য সরবরাহ ও পরামর্শ প্রদান করেছেন।

*নিমরুজ:*

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

সিল্ক রোড দিয়ে দেশে ফেরা ২৩ পরিবারের ৬২ জন সদস্যের নিবন্ধন ও বায়োমেট্রিক সম্পন্ন করা হয়েছে। গত ২৪ ঘণ্টায় ১২১৭ জন ব্যক্তির নিবন্ধন করা হয়েছে। যাদের মধ্যে ১৮৪ জনের দায়িত্ব আইওএমের কাছে দেওয়া হয়েছে।

**অস্থায়ী আবাসন কমিটি:**

শরণার্থীদের জন্য তৈরি অস্থায়ী শিবিরে ১৪ পরিবারের ৫২ সদস্যের আবাসনের ব্যবস্থা করা হয়েছে। তাদের দায়িত্বও আইওএমের কাছে দেওয়া হয়েছে।

**অর্থ ব্যবস্থাপনা কমিটি:**

নিমরুজে ৬ পরিবারকে ১০ হাজার আফগানি দিয়েছে এই কমিটি।

**সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি:**

শরণার্থীদের মাঝে ২৬টি সিম কার্ড বিতরণ করা হয়েছে।

**তথ্য ও জনসচেতনতা বিষয়ক কমিটি:**

ফিরে আসা শরণার্থীদেরকে স্বাস্থ্য ও জনসচেতনতা বিষয়ক সেবা প্রদান করেছে এই কমিটি।

*হেরাত*

**অর্থ ব্যবস্থাপনা বিষয়ক কমিটি:**

হেরাতে ৯টি পরিবারকে ১০ হাজার আফগানি দিয়েছে এই কমিটি।

তথ্যসূত্র:

-------------

1. Daily report of high commission for facilitation of returning refugees - https://tinyurl.com/y676dedx

• সমগ্র গাজাজুড়ে তাণ্ডব চালিয়েছে সন্ত্রাসী ইসরায়েল। দক্ষিণ গাজাকেও বাদ রাখেনি। অথচ এর আগে তারা ফিলিস্তিনিদের দক্ষিণ গাজায় আশ্রয় নিতে বলেছিল।

• ফিলিস্তিনি রেড ক্রিসেন্ট বলেছে, গাজায় অবস্থানকারী রেড ক্রিসেন্ট দলের সাথে তারা যোগাযোগ করতে পারছে না।

• বিশ্ব স্বাস্থ্য সংস্থার প্রধান বলেছে, জাতিসংঘের সহযোগী সংস্থাকে ২৪ ঘণ্টার মধ্যে দক্ষিণ গাজার একটি চিকিৎসা কেন্দ্র থেকে চিকিৎসা সরঞ্জাম সরিয়ে নিতে বলেছে দখলদার ইসরায়েল। সন্ত্রাসী ইসরায়েল আবার এই অভিযোগ অস্বীকার করেছে।

• সোমবারে পশ্চিম তীরে ৫ জন ফিলিস্তিনিকে হত্যা করেছে সন্ত্রাসী ইসরায়েল।

• গত ২৪ ঘণ্টায় সন্ত্রাসী দখলদার ইসরায়েলি বাহিনীর ২৮টি সামরিক যান পুরোপুরি বা আংশিক ধ্বংস করেছেন আল-কাসসাম ব্রিগেডের মুজাহিদগণ। এছাড়া, একেবারে কাছাকাছি অবস্থান থেকেও শত্রু বাহিনীর বিরুদ্ধে মুজাহিদগণ যুদ্ধ করেছেন। শত্রুদের মধ্যে সুনিশ্চিতভাবেই বেশ কয়েকজন নিহত হয়েছে।

• গাজায় এভাবে শত্রু বাহিনীর বিরুদ্ধে সাহসী যুদ্ধের পাশাপাশি দখলদারদের লক্ষ্য করে ইসরায়েলের অভ্যন্তরে ভারী শক্তিসম্পন্ন মর্টার শেল ও মিসাইল হামলা চালিয়েছেন আল কাসসাম ব্রিগেডের মুজাহিদিনরা।

• সন্ত্রাসী ইসরায়েলের হামলায় গাজায় এখন পর্যন্ত নিহতের সংখ্যা ১৫৮৯৯ জন বলে জানিয়েছে আল-জাজিরা।

---

## ০৪ঠা ডিসেম্বর, ২০২৩

### সহপাঠীকে হিন্দু শিক্ষার্থীদের র‍্যাগিং, বাঁচাতে গিয়ে মুসলিম যুবক আহত

ভারতের পশ্চিম বাংলার হলদিয়া ইন্সটিটিউট অফ টেকনোলজি কলেজের মুসলিম ছাত্রকে র‍্যাগিং থেকে রক্ষা করতে গিয়ে হামলার শিকার হয়েছেন নাসিম পাহলওয়ান নামে আরেক মুসলিম ছাত্র। বর্তমানে তিনি আহত অবস্থায় হাসপাতালে চিকিৎসাধীন রয়েছেন।

জানা যায়, নাসিম পাহলওয়ান হলদিয়া ইনস্টিটিউট অফ টেকনোলজি কলেজের শেষ বর্ষের ছাত্র। উক্ত কলেজের ১ম বর্ষের ছাত্র শেখ আফতাব হোসেন। সম্প্রতি তিনি কলেজটিতে ভর্তি হয়েছেন। একেতো নতুন ছাত্র, তার উপরে আবার মুসলিম, এই সুযোগে ঐ কলেজেরই তৃতীয় ও চতুর্থ বর্ষের কয়েকজন সিনিয়র হিন্দু ছাত্র তাকে হয়রানি করে আসছিল। তারা শেখ আফতাব হোসেনকে তাদের এসাইনমেন্ট তৈরি করে দেয়ার জন্য চাপ দিচ্ছিল।

এবিষয়ে শেখ আফতাব বলেন, "তারা আমাকে তাদের এসাইন্টমেন্ট করে দেওয়ার জন্য চাপ দিয়েছিল। আমি কেন আমার নিজের লেখাপড়ার ক্ষতি করে তাদের কাজ করে দিব! তাদের অযৌক্তিক অনুরোধ মেনে নিতে অস্বীকার করায় তৃতীয় এবং চতুর্থ বর্ষের শিক্ষার্থীরা আমাকে হুমকি দেওয়ার পাশাপাশি বিভিন্ন ধরনের র‍্যাগিং করতে থাকে।

এ ঘটনায় শেখ আফতাব হোসেন কলেজের সিনিয়র মুসলিম ছাত্র নাসিম পাহলওয়ানকে নিজের হতাশার কথা ব্যক্ত করে প্রতিকার কামনা করেন। নাসিম তখন অন্যায় এই র‍্যাগিং বন্ধের চেষ্টা করতে গেলে নিজেই হিন্দু ছাত্রদের টার্গেটে পরিণত হন। হিন্দু ছাত্ররা তাকে ক্রিকেট ব্যাট দিয়ে বেদম মারধর করে। ফলে তার হাত ভেঙে যায় এবং মাথায় গুরুতর আঘাত লাগে।

ঘটনার বিষয়ে নাসিমের বাবা সৈয়দ পাহলওয়ান বলেন, আমরা অভিযুক্তদের বিচার দাবি করছি। কলেজ কর্তৃপক্ষের উচিত শিক্ষার্থীদের র‍্যাগিং-এর ঘটনা থেকে রক্ষা করার জন্য ব্যবস্থা গ্রহণ করা।

তথ্যসূত্র:

-------------

1. WB: Muslim Student Nasim Attacked While Stopping Ragging in Haldia - https://tinyurl.com/ycywedm4

---

প্রত্যাবর্তনকৃত শরণার্থীদের সহায়তা প্রদান বিষয়ক আফগান হাই কমিশনের প্রতিবেদন (২রা ডিসেম্বর)

আফগানিস্তানের পার্শ্ববর্তী দেশ পাকিস্তান ও ইরান থেকে দেশগুলোর ইসলামবিরোধী সরকারের অমানবিক সিদ্ধান্তের কারণে আফগানিস্তানে ফিরতে বাধ্য হচ্ছেন শরণার্থীরা। বিভিন্ন পথ দিয়ে দেশে প্রবেশ করছেন তারা। ইমারতে ইসলামিয়া আফগানিস্তান এই শরণার্থীদের সাহায্য করার জন্য বেশ কয়েকটি কমিটি গঠন করেছেন। এই সকল কমিটি নিয়মিত আফগান শরণার্থীদের সহায়তা কার্যক্রম চালিয়ে যাচ্ছেন এবং স্বচ্ছতা ও জবাবদিহিতার জন্য নিয়মিত তদের কার্যক্রমের রিপোর্ট প্রকাশ করছেন।

**২রা ডিসেম্বরের প্রকাশিত রিপোর্টটি তুলে ধরা হলো আল ফিরদাউসের পাঠকদের জন্য:**

তুরখাম (কল্পিত ডুরান্ড সীমান্ত)

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

তুরখামে এই কমিটি নতুনভাবে আরও ২০১ পরিবারের নিবন্ধন করেছেন।

**অস্থায়ী আবাসন বিষয়ক কমিটি:**

উমারি ক্যাম্পে ২২টি তাবু এবং ৮টি টয়লেট নির্মাণ করা হয়েছে। ৮টি ট্যাংকার দিয়ে ১৩০টি ট্যাংকে পানি সরবরাহ করা হয়েছে। ৫০টি পরিবার বর্তমানে ক্যাম্পে অবস্থান করছেন। আর বাকি পরিবারগুলোকে তাদের নিজেদের এলাকায় পাঠানো হয়েছে।

**সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি:**

সেবা কমিটি উমারি ক্যাম্পে ৬ হাজার শরণার্থীর মাঝে খাবার ও পানি বিতরণ করেছেন। বিভিন্ন সাহায্য সংস্থা ৩৫০টি কম্বল, ২৫০ প্যাক মিনারেল পানি, ৩০০ কম্বল, জুতা ও কোট, ২৫০ প্যাক খাদ্য সামগ্রী, এবং ১ লাখ ৩৫ হাজার লিটার পানি দিয়েছেন শরণার্থীদেরকে। সেবা কমিটির কর্মকর্তারা ৪৯১টি সিম কার্ড বিনামূল্যে শরণার্থীদের মাঝে বিতরণ করেছেন।

**তথ্য ও জনসচেতনতা বিষয়ক কমিটি:**

এই কমিটি উমারি ক্যাম্প ও কল্পিত ডুরান্ড লাইনের বিভিন্ন অংশে অবস্থান নেওয়া শরণার্থীদের নিয়ে সভা-সমাবেশের আয়োজন করেছেন। এর মাধ্যমে তারা শরণার্থীদেরকে পরবর্তী পদক্ষেপ সম্পর্কে প্রয়োজনীয় তথ্য শেয়ার করেছেন এবং সচেতনতা সৃষ্টির চেষ্টা চালিয়েছেন। ব্যক্তিগত সুবিধার জন্য শরণার্থী হিসেবে নিজেকে মিথ্যা পরিচয় না দেওয়ার ব্যাপারটিকে তারা গুরুত্বের সাথে আলোচনা করেছেন। যদি এই কাজে কেউ ধরা পড়ে, তবে তার বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়ার কথা বলেছেন। ইওএম কার্যালয়ের সাথে সমন্বয় করে শরণার্থীদের মাঝে অভিবাসন সংক্রান্ত ডকুমেন্টও বিতরণ করেছেন এই কমিটি।

**অভিবাসীদের কর্মসংস্থান বিষয়ক কমিটি:**

তুরখামে এই কমিটি মোট ২৭৬ জন লোকের নিবন্ধন করেছেন। তাদের মধ্যে ১১ জন আছেন স্নাতক ডিগ্রিধারী, ৩ জন স্নাতকোত্তর ডিগ্রিধারী, ২ জন হাফেজ, ১৩৪ জন কর্মী এবং ১২৬ জন পেশাগত দক্ষতাসম্পন্ন ব্যক্তি।

স্পিন বোল্ডাক (কল্পিত ডুরান্ড লাইন)

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

স্পিন বলদাকে এই কমিটি ৯৯৪ সদস্যের ১৯২টি পরিবারের নিবন্ধন সম্পন্ন করেছে। এর মধ্যে ১২২টি পরিবারের ৬০১ জন সদস্যের দায়িত্ব আইওএম ও ডব্লিউএফবি এর অধীনে দেওয়া হয়েছে। আর ৩৯৩ সদস্যের ৭০টি পরিবারের দায়িত্ব দেওয়া হয়েছে ইউএনএইচসিআরের কাছে। এছাড়া, ৩৬ জন বন্দী এবং ৭ জন পরিবারহীন বাচ্চার নামও নিবন্ধন করেছে এই কমিটি।

**পরিবহন ও স্থানান্তর কমিটি:**

৮৪০ সদস্যের ১২৬টি পরিবারকে স্পিন বলদাক ও কান্দাহার থেকে কাবুল ও কান্দাহার প্রদেশে স্থানান্তর করা হয়েছে। প্রত্যেক পরিবারকে ১ লাখ ৪৪ হাজার আফগানি দেওয়া হয়েছে।

**সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি:**

এই কমিটি ৪৬০০ শরণার্থীর জন্য খাদ্য সরবরাহ করেছে এবং উমারি ও শেরানদাম ক্যাম্পে ৯০,০০০ লিটার পানির ব্যবস্থা। স্বাস্থ্য বিষয়ক দল ২৭৯ রোগীর চিকিৎসা দিয়েছে, ১,৯২৩ জন শরণার্থীকে ভ্যাকসিন দিয়েছে, ৮৮৭ জন লোকের স্বাস্থ্য পরীক্ষা করেছেন, এবং ৬টি ম্যালেরিয়া ও করোনা স্যাম্পল নিয়ে গেছেন।

পাকতিয়া (কল্পিত ডুরান্ড লাইন)

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

পাকতিয়া প্রদেশের দান্দ পাতাল জেলা দিয়ে দেশে প্রবেশ করেছেন আরও ৪ পরিবার। এই পরিবারগুলোর নিবন্ধন করা হয়েছে।

অস্থায়ী আবাসন কমিটি:

পাকতিয়ায় অস্থায়ী আবাসন কমিটি ৪টি পরিবারের জন্য আবাসনের ব্যবস্থা করেছেন। তাদের জন্য খাবার, পানীয় ও অন্যান্য সেবার ব্যবস্থা করেছেন সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি।

পাকতিকা (কল্পিত ডুরান্ড লাইন)

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

আজ (২রা ডিসেম্বর) ডুরান্ড লাইনের আংগুর আদায় ১৫ সদস্যের ৩টি পরিবারের নিবন্ধন করা হয়েছে।

**পরিবহন ও স্থানান্তর কমিটি:**

৩টি পরিবারকে আংগুর আদা থেকে শরণার্থী শিবিরে পাঠানো হয়েছে এবং পরে তাদের নিজ নিজ জেলা ও গ্রামে পাঠানো হয়েছে।

**অর্থ ব্যবস্থাপনা কমিটি:**

আংগুর আদার ৩টি পরিবারকে অর্থ সহায়তা দিয়েছেন এই কমিটি। প্রতিটি পরিবারকে ১০ হাজার আফগানি দেওয়া হয়েছে।

**সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি:**

আংগুর আদায় ৬৩ জন শরণার্থীকে চিকিৎসা দিয়েছে এই কমিটি। এছাড়া ৬ জনকে ভ্যাকসিন দেওয়া হয়েছে, ১০০ জনের খাবারের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া তাদের আবাসনের ব্যবস্থাসহ অন্যান্য প্রয়োজনীয় বিষয়াদির ব্যবস্থা করা হয়েছে। যোগাযোগ ও তথ্য প্রযুক্তি বিষয়ক কর্মকর্তারা ৬টি সিম কার্ডও বিতরণ করেছেন সেখানে।

**তথ্য ও জনসচেতনতা বিষয়ক কমিটি:**

এই কমিটি ফিরে আসা শরণার্থীদেরকে তাদের সন্তানের ভবিষ্যৎ ও শিক্ষা ব্যবস্থা নিয়ে তথ্য সরবরাহ করেছেন।

নিমরুজ:

**নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:**

সিল্ক রোড দিয়ে দেশে ফেরা ৬ পরিবারের ৩১ সদস্যের নিবন্ধন ও বায়োমেট্রিক করা হয়েছে।

**অস্থায়ী আবাসন কমিটি:**

শরণার্থীদের জন্য তৈরি অস্থায়ী শিবিরে ৬ পরিবারের ৩১ সদস্যের আবাসনের ব্যবস্থা করা হয়েছে।

**অর্থ ব্যবস্থাপনা কমিটি:**

নিমরুজে ৬ পরিবারকে ১০ হাজার আফগানি দিয়েছে এই কমিটি।

**সেবা ও স্বাস্থ্য বিষয়ক কমিটি:**

প্রয়োজনীয় সেবা দেওয়া হয়েছে শরণার্থীদের। ১০ সদস্যের ৩টি পরিবারকে খাবারের ব্যবস্থাও করে দিয়েছেন এই কমিটি।

**তথ্য ও জনসচেতনতা বিষয়ক কমিটি:**

স্বাস্থ্য ও জনসচেতনতা বিষয়ক সেবা ফিরে আসা শরণার্থীদের প্রদান করেছে এই কমিটি।

হেরাত

নিবন্ধন, অনুমোদন ও অভ্যর্থনা কমিটি:

২৫ জন সদস্যের ১৪টি পরিবারের তথ্য হেরাতের ইসলাম কালা বন্দরে আজ নিবন্ধন করা হয়েছে।

**অর্থ ব্যবস্থাপনা বিষয়ক কমিটি:**

হেরাতে ২টি পরিবারকে ১০ হাজার আফগানি দিয়েছে এই কমিটি।

**কাবুল**

**পরিবহন ও স্থানান্তর কমিটি:**

১৩৮ সদস্যের ২৬টি পরিবারকে কুন্দুজ ও বলখ প্রদেশে পাঠিয়েছেন কাবুলের পরিবহন ও স্থানান্তর কমিটি। পরিবারগুলোকে ১ লাখ ৮৭ হাজার আফগানি ধার হিসেবে দেওয়া হয়েছে।

তথ্যসূত্র:

-----------

1. Daily report of high commission for facilitation of returning refugees - https://tinyurl.com/3p6u7p6a

---

## ইসরায়েলকে ভয়ংকর বিধ্বংসী 'বাঙ্কার বাস্টার' বোমা দিয়েছে আমেরিকা

ফিলিস্তিনের গাজা উপত্যকায় ব্যবহারের জন্য দখলদার ইসরায়েলকে ১০০টি বাংকারবিধ্বংসী বোমা দিয়েছে আমেরিকা। পাশাপাশি আরও বিভিন্ন ধরনের গোলাবারুদ ইসরায়েলি বাহিনীর হাতে তুলে দিয়েছে জায়নবাদের প্রধান পৃষ্ঠপোষক এই কথিত বিশ্বমোড়ল। আমেরিকার একাধিক কর্মকর্তার বরাতে এ তথ্য জানিয়েছে আমেরিকান সংবাদমাধ্যম ওয়াল স্ট্রিট জার্নাল।

বিএলইউ-১০৯ নামের এই 'বাঙ্কার বাস্টার' বোমাগুলো শক্ত কাঠামো ধ্বংস করতে সক্ষম। নাম না প্রকাশের শর্তে মার্কিন সামরিক বাহিনীর এক কর্মকর্তা ওয়ালস্ট্রিট জার্নালকে জানিয়েছে, যুক্তরাষ্ট্র ইসরায়েলকে এ ধরনের ১০০টি বোমা দিয়েছে। বিশ্বজুড়ে সন্ত্রাস কায়েমের অংশ হিসেবে এসব বোমা এর আগে আফগানিস্তানে ব্যবহার করেছিল আমেরিকান সেনারা।

ওয়ালস্ট্রিট জার্নালের প্রতিবেদনে বলা হয়েছে, গাজায় হামলার জন্য আমেরিকা ইসরায়েলকে ১৫ হাজার বোমা এবং ১৫৫ মিলিমিটারের ৫৭ হাজার শেল পাঠিয়েছে। যেগুলো সি-১৭ মিলিটারি কার্গো বিমানে করে ইসরায়েলে পৌঁছে দিয়েছে আমেরিকা।

ইসরায়েলে পাঠানো ১৫ হাজার বোমার মধ্যে রয়েছে ৫ হাজার এমকে ৮২ বোমা, ৫ হাজার ৪০০ এমকে ৮৪ বোমা, প্রায় এক হাজার জিবিউ-৩৯ স্মল-ডায়ামিটার বোমা এবং প্রায় তিন হাজার জেডিএএমস।

ওয়াশিংটন পোস্ট বলছে, আমেরিকার পাঠানো বোমা দিয়ে গাজায় সবচেয়ে রক্তক্ষয়ী হামলাগুলো চালানো হয়েছে। এর মধ্যে অন্যতম হলো জাবালিয়া শরণার্থী ক্যাম্পের একটি ভবনে ভয়াবহ হামলা। ওই হামলায় ১০০ জনেরও বেশি মানুষ নিহত হয়, আহত হয় আরও কয়েক শত ফিলিস্তিনি।

একদিকে আমেরিকা গাজার বেসামরিক নাগরিকদের রক্ষার জন্য ইসরায়েলকে লোক দেখানো তাগিদ দিচ্ছে, আবার তারাই গাজায় নিরীহ ফিলিস্তিনিদের হত্যার জন্য ইসরায়েলকে ভয়ংকর বিধ্বংসী সব বোমা সরবরাহ করছে! বিশ্ববাসী ও গাজার অসহায় মুসলিমদের সাথে এটি আমেরিকার নির্লজ্জ প্রতারণা বৈ কিছু নয়।

তথ্যসূত্র:

-------------

1. US sends ‘bunker buster’ bombs to Israel for war on Gaza, report says

- https://tinyurl.com/njfuhjum

2. U.S. Sends Israel 2,000-Pound Bunker Buster Bombs for Gaza War
- https://tinyurl.com/5n7srjy8

---

## ফিলিস্তিনের জিহাদ || আপডেট - ৩ ডিসেম্বর, ২০২৩

• লোহিত সাগরে দুটি ইসরায়েলি জাহাজকে লক্ষ্য করে হামলা চালানোর দাবি করেছে ইয়েমেনের হুথিরা। যুক্তরাষ্ট্র বলেছে, তারা ঐ হামলা পরিচালনাকারী দুটি ড্রোন ধ্বংস করে দিয়েছে।

• গাজা ও দখলীকৃত পশ্চিম তীরে যদি ইসরায়েলি বাহিনী যুদ্ধাপরাধ অব্যাহত রাখে, তবে যুদ্ধ ছড়িয়ে পড়ার হুমকি দিয়েছে ইরানের পররাষ্ট্রমন্ত্রী।

• কাতারের প্রধানমন্ত্রী শেখ মুহাম্মাদ বিন আব্দুল রহমান বিন জসিম আল ছানি গাজায় ইসরায়েলের যুদ্ধাপরাধের বিষয়ে নিরপেক্ষভাবে দ্রুত আন্তর্জাতিক তদন্তের আহ্বান জানিয়েছেন।

• হামাসকে লেবানন, তুর্কি ও কাতারসহ সর্বত্র শিকার করার প্রতিজ্ঞা করেছে ইসরায়েলের দেশীয় গোয়েন্দা সংস্থা শিন বেটের প্রধান রনেন বার।

• ৭ই অক্টোবর থেকে এখন পর্যন্ত ৬১ জন সাংবাদিক ও মিডিয়া কর্মী নিহত হয়েছে বলে জানিয়েছে সাংবাদিকদের সুরক্ষা কমিটি। নিহতদের মধ্যে ৫৪ জন ফিলিস্তিনি, ৪ ইসরায়েলি এবং ৩ জন লেবানিজ সাংবাদিক।

• প্রায় ১৮ লাখ ফিলিস্তিনি বাস্তুচ্যুত হয়েছেন। গাজার উত্তর কিংবা দক্ষিণ, কোথাও নিরাপদ আশ্রয়ের স্থান নেই তাদের জন্য। সন্ত্রাসী ইসরায়েল সব জায়গাতেই হামলা করছে।

• পশ্চিম তীরে অন্তত ৬০ জনকে বন্দী করেছে সন্ত্রাসী ইসরায়েল।

• দখলদার ইসরায়েল এতদিন ফিলিস্তিনিদের বলছিল দক্ষিণ গাজায় থাকতে, উত্তর গাজায় না আসতে কারণ, উত্তর গাজা যুদ্ধাঞ্চল। এখন সন্ত্রাসী ইসরায়েল দক্ষিণ গাজাতেও স্থল অভিযান সম্প্রসারিত করেছে। কেবল একদিনেই ৭০০ জন ফিলিস্তিনিকে হত্যা করেছে সন্ত্রাসী ইসরায়েল।

• গাজায় এখন পর্যন্ত অন্তত ১৫,৫০০ জন ফিলিস্তিনি নিহত হয়েছেন।

## ০৩রা ডিসেম্বর, ২০২৩

### ফিলিস্তিনের জিহাদ || আপডেট - ২ ডিসেম্বর, ২০২৩

• হামাসের রাজনৈতিক শাখার সহকারী প্রধান সালেহ আল-আরুরি বলেছেন, দখলদার ইসরায়েল গাজায় গণহত্যা বন্ধ করার আগ পর্যন্ত ইসরায়েলের সাথে আর কোনো আলোচনা হবে না। সকল ফিলিস্তিনি বন্দীকে মুক্তি না দিলে আর কোনো ইসরায়েলী বন্দীকে মুক্তি দেওয়া হবে না বলেও জানিয়েছেন তিনি।

• সন্ত্রাসী ইসরায়েল শনিবার ফিলিস্তিনিদের উপর ৪০০ এরও বেশি বার আঘাত হেনেছে। এর মধ্যে খান ইউনিস ও এর আশপাশে চালানো হয়েছে ৫০টির বেশি হামলা। সন্ত্রাসী ইসরায়েলি বাহিনী সাধারণ মানুষকে হত্যা করার ক্ষেত্রে আন্তর্জাতিক আবেদন-অনুরোধকেও কোনো পাত্তা দিচ্ছে না।

• দখলদার ইসরায়েলের উপর রকেট হামলা চালিয়েছেন ফিলিস্তিনি মুজাহিদিন। যুদ্ধের ৫৭ দিন পরেও হামাস যে রকেট হামলা চালাতে সক্ষম, এই ঘটনা সেটিই প্রমাণ করেছে।

• সন্ত্রাসী নেতানিয়াহু বলেছে, “যুদ্ধ চলবে, যতদিন পর্যন্ত না আমরা আমাদের লক্ষ্য অর্জন করছি। আর স্থল অভিযান না চালালে আমরা বিজয়ী হতে পারবো না।”

• ফ্রান্সের প্রেসিডেন্ট বলেছে, ইসরায়েল যদি ফিলিস্তিনি জনগণকে হত্যা করতে থাকে, তবে ইসরায়েল নিজেও নিরাপত্তা ভোগ করতে পারবে না।

• জাবালিয়া শরণার্থী শিবিরে হামলা চালিয়ে শতাধিক বাস্তুচ্যুত ফিলিস্তিনিকে হত্যা করেছে সন্ত্রাসী ইসরায়েল। ইসরায়েলের এই হামলার নিন্দা জানিয়েছে আমেরিকান ইসলামিক রিলেশন কাউন্সিল।

• মোসাদের চুক্তি বিষয়ক আলোচকদের কাতার থেকে সরিয়ে নিয়েছে দখলদার ইসরায়েল।

• দখলদার ইসরায়েলের সামরিক বাহিনীর মুখপাত্র বলেছে, শুক্রবার সকাল থেকে ইসরায়েলে ২৫০টিরও বেশি রকেট আঘাত হেনেছে।

• শনিবারে সন্ত্রাসী ইসরায়েল ১২ ঘণ্টারও কম সময়ে ৬০০ এরও বেশি ফিলিস্তিনিকে হত্যা করেছে বলে জানিয়েছে ফিলিস্তিনভিত্তিক সংবাদমাধ্যম গাজা নাও।

## ০২রা ডিসেম্বর, ২০২৩

### যুদ্ধবিরতি শেষে আবারও ইসরায়েলের হামলা, নিহত ১৮০ ফিলিস্তিনি

গত ১ ডিসেম্বর শুক্রবার যুদ্ধবিরতির বর্ধিত মেয়াদ শেষ হওয়ার সাথে সাথেই গাজায় আবারও হামলা শুরু করেছে দখলদার ইসরায়েলের সন্ত্রাসী বাহিনীগুলো। ফিলিস্তিনি স্বাস্থ্য মন্ত্রণালয়র বরাতে আল-জাজিরা জানিয়েছে, সেখানে গত কয়েক ঘণ্টায় অন্তত ১৮০ ফিলিস্তিনি নিহত হয়েছে। আহত হয়েছে আরও প্রায় ৫৮৯ জন। আর বোমা মেরে ধ্বংস্তুপে পরিণত করা হয়েছে অন্তত ২০ টি বাড়ি। হতাহতের মধ্যে বেশির ভাগই নারী ও শিশু।

রয়টার্সের খবরে বলা হয়, শুক্রবার ভোরে দক্ষিণ গাজার খান ইউনিসের পূর্বাঞ্চলে তীব্র বোমাবর্ষণ শুরু করে ইসরায়েলি বাহিনী। হামলা চালানো হয়েছে গাজার আরও অন্তত ২০০ এর বেশি টার্গেটে। এরই মধ্যে গাজা ছেড়ে অন্যত্র যাবার জন্য বেসামরিক ফিলিস্তিনিদের উদ্দেশ্যে বিমান থেকে লিফলেট ফেলেছে ইসরায়েলি সামরিক বাহিনী। মানবাধিকার সংস্থাগুলো বলছে, গাজায় এখন আর কোনও নিরাপদ জায়গা নেই।

ফিলিস্তিনি রেড ক্রিসেন্ট সোসাইটি জানিয়েছে, যুদ্ধ শুরুর সাথে সাথে গাজায় সকল প্রকার মানবিক সহায়তাকারী ট্রাক প্রবেশ নিষিদ্ধ ঘোষণা করেছে ইসরায়েলি বাহিনী। নতুন করে যুদ্ধের ফলে গাজায় মানবিক সংকট আরও বৃদ্ধি পাওয়ার কথা জানিয়েছে জাতিসংঘ।

উল্লেখ যে, সন্ত্রাসী ইসরায়েলি বাহিনীর হামলায় গাজায় নিহত ফিলিস্তিনিদের সংখ্যা ১৫,০০০ ছাড়িয়েছে। আহত হয়েছেন ৩০ হাজারেরও বেশি ফিলিস্তিনি।

তথ্যসূত্র:

------------

1. More than 180 killed as Israel resumes Gaza assault after truce lapses - https://tinyurl.com/3dad93zp

---

### ফিলিস্তিনের জিহাদ || আপডেট - ১ ডিসেম্বর, ২০২৩

• ইউনিসেফ প্রধান বলেছে, একজন শিশুর জন্য গাজা হলো পৃথিবীর সবচেয়ে ভয়ানক স্থান!

• সন্ত্রাসী ইসরায়েল গাজায় নতুন করে হামলা চালাচ্ছে। প্রথম দিনে অন্তত ১৭৮ জন ফিলিস্তিনি নিহত হয়েছেন, আহত হয়েছেন আরও প্রায় ৬০০ জন। গাজার স্বাস্থ্য মন্ত্রণালয় এ তথ্য জানিয়েছে।

• ওয়াল স্ট্রিট জার্নালের প্রতিবেদনে বলা হয়, যুক্তরাষ্ট্র গাজায় ব্যবহারের জন্য ইসরায়েলকে বিধ্বংসী ‘বাঙ্কার বাস্টার’ বোমা পাঠিয়েছে।

• ৭ই অক্টোবরের পর থেকে এখন পর্যন্ত ৬১ জন সাংবাদিক নিহত হয়েছেন বলে জানিয়েছে সাংবাদিকদের সুরক্ষা বিষয়ক কমিটি। নিহতদের মধ্যে ৫৪ জন ফিলিস্তিনি, ৪ জন ইসরায়েলী এবং তিনজন লেবানিজ সাংবাদিক। আহত হয়েছেন ১১ জন, নিখোঁজ ৩ জন এবং গ্রেফতার করা হয়েছে ১৯ জন সাংবাদিককে।

• জাতিসংঘের এক কর্মকর্তা বলেছে, ইসরায়েল এখন জনগণকে নির্বিচারে হত্যা করার বদলে সংগঠিতভাবে হত্যা করার দিকে ঝুঁকেছে।

• সন্ত্রাসী ইসরায়েল লেবানন সীমান্তে হামলা চালিয়ে একজন নারী ও তার সন্তানকে হত্যা করেছে।

• গত ৮ সপ্তাহে লেবাননে হামলা চালিয়ে অন্তত ১৫ জন সাধারণ মানুষকে হত্যা করেছে সন্ত্রাসী ইসরায়েল। হিজবুল্লাহ বলেছে, এসব হামলায় হিজবুল্লাহর ৯০ জন সদস্য নিহত হয়েছে।

• শুক্রবারে ইসরায়েলী সামরিক অবস্থান লক্ষ্য করে ৫টি হামলা চালিয়েছে বলে জানিয়েছে হিজবুল্লাহ।

• জাতিসংঘের মানবাধিকার বিষয়ক সমন্বয় কার্যালয়ের তথ্য মতে, ৭ই অক্টোবর থেকে তিন হাজারেরও বেশি ফিলিস্তিনিকে দখলীকৃত পশ্চিম তীর থেকে গ্রেফতার করেছে সন্ত্রাসী ইসরায়েল। কেবল গত ছয় দিনেই ১৬০ জন আটক করেছে দখলদাররা।

• ৭ই অক্টোবর থেকে এখন পর্যন্ত ৬ জন ফিলিস্তিনি ইসরায়েলী কারাগারে মৃত্যুবরণ করেছেন। জাতিসংঘ এটিকে কয়েক দশকের মধ্যে সর্বোচ্চ সংখ্যক মৃত্যু বলে উল্লেখ করেছে।

• যুদ্ধবিরতি শেষ হওয়ার পর শুক্রবারে তেল আবিব, আশদোদ, আসকালানে দখলদার ইসরায়েলীদের লক্ষ্য করে রকেট হামলা চালিয়েছেন ফিলিস্তিনি প্রতিরোধ যোদ্ধারা।

---

## ভারতের পরাজয় উদযাপন করায় সাত কাশ্মীরি শিক্ষার্থী আটক

কাশ্মীরের গান্দেরবালে অবস্থিত শের-ই-কাশ্মীর ইউনিভার্সিটি অফ এগ্রিকালচারাল সায়েন্সেস অ্যান্ড টেকনোলজির সাতজন কাশ্মীরী মুসলিম শিক্ষার্থীকে আটক করেছে ভারতীয় পুলিশ। তাদের অপরাধ, তারা ক্রিকেট বিশ্বকাপ ফাইনালে অস্ট্রেলিয়ার কাছে ভারতের হারে সন্তুষ্টি প্রকাশ করেছে।

ফাইনাল খেলায় অস্ট্রেলিয়ার কাছে ভারতের পরাজয়কে কেন্দ্র করে অ-কাশ্মীরি ছাত্রদের সাথে প্রথমে তাদের কথা কাটাকাটি হয়। বিষয়টি নিয়ে ভারতীয় এক ছাত্র ১৯ নভেম্বর বিশ্ববিদ্যালয়ের ভেটেরিনারি সায়েন্সেস এবং পশুপালন বিভাগে অধ্যয়নরত সাত মুসলিম ছাত্রের নামে মামলা করে। পরদিন ২০ নভেম্বর ঐ কাশ্মীরি ছাত্রদের গ্রেপ্তার করা হয়।

গান্ডারবালের পুলিশ সুপার নিখিল বোরকার ঐ সাতজন ছাত্রকে গ্রেপ্তারের বিষয়টি নিশ্চিত করেছে। ঐ সাতজন কাশ্মীরী ছাত্র বর্তমানে পুলিশ রিমান্ডে রয়েছে। অথচ, ছাত্রদের মধ্যে কোনও ধরণের সহিংসতা বা সংঘর্ষের ঘটনা ঘটেনি।

অভিযোগপত্রে ঐ হিন্দু ছাত্রটি বলছে যে, ভারতকে সমর্থন করায় মুসলিম ছাত্ররা তাকে নিয়ে মজা করেছে এবং হুমকি দিয়েছে। তবে হাস্যকর বিষয় হচ্ছে, অভিযোগকারীরা শুধুমাত্র হোস্টেলের ভিতরে শ্লোগান দেওয়ার একটি ভিডিও প্রদর্শন করেছে। পুলিশের কাছে জমা দেওয়া সেই ভিডিও ফুটেজে অন্ধকারের মধ্যে ছাত্রদের শ্লোগান শোনা যাচ্ছে শুধু।

নিউজ চ্যানেল স্ক্রলের একটি প্রতিবেদন থেকে জানা যায়, ছাত্রদের বিরুদ্ধে বেআইনি কার্যকলাপ প্রতিরোধ আইনের ১৩ ধারা এবং জনসাধারণের সাথে অসদাচরন ও অপরাধমূলক ভয়-ভীতি প্রদর্শন সম্পর্কিত ভারতীয় দণ্ডবিধির ৫০৫ এবং ৫০৬ নং ধারার অধীনে মামলা করা হয়েছে।

কাশ্মীরের শিক্ষা প্রতিষ্ঠানে খেলার কারণে স্থানীয় মুসলিম শিক্ষার্থী এবং অ-স্থানীয় হিন্দু শিক্ষার্থীদের মধ্যে সংঘর্ষের ঘটনা এই প্রথম নয়। ২০২১ সালেও পুলিশ বেআইনি কার্যকলাপ প্রতিরোধ আইনের অধীনে মেডিকেল কলেজের ছাত্র এবং কর্মীদের বিরুদ্ধে মামলা করেছিল। তখন টি-টুয়েন্টি ক্রিকেট বিশ্বকাপে ভারতের বিরুদ্ধে পাকিস্তানি ক্রিকেট দল জয় লাভ করেছিল।

২০১৬ সালেও টি-টোয়েন্টি বিশ্বকাপের সেমিফাইনালে ওয়েস্ট ইন্ডিজের কাছে ভারত হেরে যাওয়ার পর শ্রীনগরের ন্যাশনাল ইনস্টিটিউট অফ টেকনোলজির মুসলিম এবং অস্থানীয় হিন্দু ছাত্ররা বাকবিতন্ডায় জড়িয়ে পড়ে। অকাশ্মীরি ছাত্ররা তখন স্থানীয় কাশ্মীরি ছাত্রদের সাথে সহিংস সংঘর্ষে লিপ্ত হয়।

মূলত এখানে খেলায় হার-জিতের চেয়ে গুরুত্বপূর্ণ ইস্যু হল মুসলিমবিদ্বেষ চরিতার্থ করা। অতীত অভিজ্ঞতার আলোকে প্রতীয়মান হয় যে, মুসলিমদের প্রতি আক্রোশ চরিতার্থ করার সুযোগ হিসেবেই উগ্র হিন্দুরা খেলায় হার-জিত উদযাপনের বিষয়টিকে সামনে নিয়ে আসে। আর মুসলিম ছাত্ররাও যে ভারতের পরাজয়ে আনন্দ উদযাপন করে, সেটিকেও মূলত ভারতের আগ্রাসন ও হিন্দুদের জুলুম-নির্যাতনের বিরুদ্ধে দুর্বলতম প্রতিবাদের অংশ বলেই মনে করা হয়।

তথ্যসূত্র:

-------

1. Seven Kashmiri students arrested after row over celebrating India’s World Cup loss (Scroll)

- https://tinyurl.com/mvtr22pk

https://alfirdaws.org/2023/12/02/65459/

## ০১লা ডিসেম্বর, ২০২৩

### আমু দরিয়া নদী অববাহিকায় আটটি নতুন তৈলকূপ উদ্বোধন

খনিজ সম্পদ ও পেট্রোলিয়াম বিষয়ক ভারপ্রাপ্ত মন্ত্রী এবং অর্থনীতি বিষয়ক উপ-প্রধানমন্ত্রী মোল্লা আবদুল গণি বারাদার আখুন্দ আমু নদী তেলক্ষেত্রে আটটি নতুন তেলকূপ উদ্বোধন করতে ২৮শে নভেম্বর সার-ই-পুল প্রদেশ পরিদর্শন করেছেন। ইমারতে ইসলামিয়া আফগানিস্তানের খনিজ সম্পদ ও পেট্রোলিয়াম বিষয়ক মন্ত্রণালয় এ তথ্য দিয়েছে।

তেলকূপ উদ্বোধনের জন্য আয়োজিত সভার শুরুতে শাইখুল হাদিস শাহাবুদ্দিন দেলোয়ার তার আলোচনায় প্রকল্পটি বাস্তবায়নের গুরুত্ব তুলে ধরেন। তিনি বলেন, "নতুন এই তেলকূপগুলো উদ্বোধনের পর খননকৃত কূপের সংখ্যা দাঁড়াবে ১৭টি। আর তৈল নিষ্কাশনের মাত্রা দৈনিক ৮০০ কিউবিক মিটারে উন্নিত করার পরিকল্পনা করা হয়েছে। পাশাপাশি অদূর ভবিষ্যতে আরো ১০ টি নতুন কূপ খননের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

অনুষ্ঠানে তিনি কর্মসংস্থান সৃষ্টির বিষয়েও আলোচনা করেন। এ বিষয়ে তিনি বলেন, "প্রকল্পটি শুরু হওয়ার পর থেকেই ৫৫০ জন লোক সেখানে সরাসরি নিয়োগ প্রাপ্ত হবে। আরো অনেকেরই পরোক্ষভাবে কর্মসংস্থান হবে।"

অর্থনীতি বিষয়ক উপ-প্রধানমন্ত্রী জ্বালানী তেল নিষ্কাশন প্রক্রিয়াকে স্বনির্ভরতা অর্জনের ক্ষেত্রে ইতিবাচক উদ্যোগ বলে ঘোষনা করেছেন। একই সাথে তিনি সার-ই-পুল প্রদেশের বাসিন্দাদের আরো বেশি সামাজিক সেবা প্রাদানের প্রতি গুরুত্ব আরোপ করেন উপ-প্রধানমন্ত্রী বারাদার আখুন্দ (হাফি.)।

---

### ফিলিস্তিনের জিহাদ || আপডেট - ৩০ নভেম্বর, ২০২৩

• বৃহস্পতিবার সপ্তম বারের মতো বন্দী মুক্তি দিয়েছে হামাস এবং ইসরায়েল। হামাস গাজায় ৮ ইসরায়েলীকে মুক্তি দিয়েছেন, আর ইসরায়েল ৩০ জন ফিলিস্তিনীকে মুক্তি দিয়েছে।

• এক ইসরায়েলী নারী বন্দী মুক্তি পাওয়ার পর আল-কাসসাম ব্রিগেডের মুজাহিদগণের প্রশংসা করেছে। সে বলেছে, লোকগুলো ভালো ছিল, সবকিছুই ভালো ছিল।

• যুদ্ধবিরতি আজ স্থানীয় সময় সকাল ৭টায় শেষ হবে। যুদ্ধবিরতির মেয়াদ বাড়াতে প্রচেষ্টা চলছে বলে জানানো হয়েছে।

• যুক্তরাষ্ট্রের সেক্রেটারি অব স্টেট অ্যান্টনি ব্লিনকেন বলেছে, ইসরায়েল যুদ্ধবিরতি শেষ হওয়ার পর গাজায় হামলা পুনরায় শুরু করার পরিকল্পনা করেছে।

• গাজায় পুনরায় যুদ্ধ শুরু করলে সামরিক অপারেশন শুরু করবে বলে সতর্ক করেছে ইয়েমেনের হুথিরা।

• পশ্চিম জেরুজালেমের বাস স্টেশনে সন্ত্রাসবাদী দখলদার ইহুদিদের উপর হামলা চালিয়েছে দুই জন বীর ফিলিস্তিনী যোদ্ধা। তারা আল কাসসাম ব্রিগেডের মুজাহিদ ছিলেন বলে এক বিবৃতিতে জানিয়েছে হামাস। এই হামলায় ৪ দখলদার নিহত হয়েছে এবং আহত হয়েছে আরও ১৬ জন। হামলাকারী দুজন মুজাহিদও দখলদার বাহিনীর গুলিতে শাহাদাত বরণ করেছেন। এসময় ভুলভাবে এলোপাথাড়ি গুলি চালিয়ে এক ইসরায়েলীকেই হত্যা করেছে ইসরায়েলী দখলদার বাহিনী।

• পশ্চিম তীরের তুবাসে গত পরশু বুধবার সন্ত্রাসী ইসরায়েলী বাহিনীর গুলিতে আহত এক ফিলিস্তিনী বৃহস্পতিবার মারা গেছেন।